সর্ব্বকামদুঘাং ধেনুং সর্ব্বকামগুণান্বিতাম্ ।
দদাতি যঃ সহস্রাক্ষ ! স্বর্গং যাতি স মানবঃ ॥৬৩॥
মধুসর্পিঃপ্রবাহিণ্যঃ পয়োদধিবহাস্তথা ।
সরিতস্তর্পয়ন্তীহ সুরেন্দ্র ! বসুধাপ্রদম্ ॥৬৪॥
ভূমিপ্রদানান্ নৃপতির্মুচ্যতে সর্ব্বকিল্বিষাৎ ।
ন হি ভূমিপ্রদানেন দানমন্যদ্বিশিষ্যতে ॥৬৫॥
দদাতি যঃ সমুদ্রান্তাং পৃথিবীং শস্ত্রনির্জ্জিতাম্ ।
তং জনাঃ কথয়ন্তীহ যাবদ্ভবতি গৌরিয়ম্ ॥৬৬॥
পুণ্যামৃদ্ধিরসাং ভূমিং যো দদাতি পুরন্দর ! ।
ন তস্য লোকাঃ ক্ষীয়ন্তে ভূমিদানগুণান্বিতাঃ ॥৬৭॥
সর্ব্বদা পার্থিবেনেহ সততং ভূতিমিচ্ছতা ।
ভূর্দেয়া বিধিবচ্ছক্র ! পাত্রে সুখমভীপ্সুনা ॥৬৮॥

---

ভারতকৌমুদী

সর্ব্বেতি । সর্ব্বান্ কামান্ দোগ্ধি দদাতীতি তাম্ "দুহেঃ কো ঘশ্চ" ইতি দুহেঃ কপ্রত্যয়ো হকারস্য ঘাদেশশ্চ । ধেনুং ধেনুরূপাং ভূমিম্ ॥৬৩॥

মধ্বিতি । সরিতো নদ্যঃ, বসুধাপ্রদং ভূমিদাতারম্, ॥৬৪॥

ভূমীতি । বিশিষ্যতে স্বতঃ শ্রেষ্ঠীক্রিয়তে ॥৬৫॥

দদাতীতি । ইয়ং গৌঃ পৃথিবী, যাবদ্ভবতি তিষ্ঠতি, তাবজ্জনাঃ, তং পৃথিবীদাতারম্, কথয়ন্তি তন্নাম কীর্ত্তয়ন্তি ॥৬৬॥

পুণ্যামিতি । ঋদ্ধিরসৌ ধনাদিসম্পৎ সলিলাদিশ্চ অস্যাঃ স্ত ইতি তাম্ । অর্শআদিত্বাদৎ । ভূমিদানেন যো গুণঃ পুণ্যং তেনান্বিতাঃ ॥৬৭॥

---

সহস্রনয়ন ! যিনি সর্ব্বকামগুণান্বিতা ও সর্ব্বকামদায়িনী কামধেনুস্বরূপা ভূমিদান করেন ; সেই মানুষ স্বর্গে গমন করিয়া থাকেন ॥৬৩॥

দেবরাজ ! মধু ও ঘৃতপ্রবাহিনী এবং দুগ্ধ ও দধিধারিণী নদীসকল, এই জগতে ভূমিদাতাকে তৃপ্ত করিয়া থাকে ॥৬৪॥

রাজা, ভূমিদান করিয়া সকল পাপ হইতে মুক্তি পাইয়া থাকেন । কারণ, ভূমিদান অপেক্ষা শ্রেষ্ঠ অন্য দান নাই ॥৬৫॥

যিনি অস্ত্রনির্জ্জিত সমুদ্র পর্য্যন্ত পৃথিবী দান করেন ; যতকাল এই পৃথিবী থাকে, ততকাল লোকেরা এই জগতে তাঁহার নাম কীর্ত্তন করে ॥৬৬॥

দেবরাজ ! যিনি সমৃদ্ধি ও জলাদিযুক্ত পবিত্র ভূমিদান করেন ; তাঁহার সেই ভূমিদানের পুণ্যে স্বর্গ কখনও ক্ষয় পায় না ॥৬৭॥

অপি কৃত্বা নরঃ পাপং ভূমিং দত্ত্বা দ্বিজাতয়ে।
সমুৎসৃজতি তৎ পাপং জীর্ণাং ত্বচমিবোরগঃ ॥৬৯॥
সাগরান্ সরিতঃ শৈলান্ কাননানি চ সর্বশঃ।
সর্ব্বমেতন্নরঃ শক্র ! দদাতি বসুধাং দদৎ ॥৭০॥
তড়াগান্যুদপানানি স্রোতাংসি চ সরাংসি চ।
স্নেহান্ সর্বরসাংশ্চৈব দদাতি বসুধাং দদৎ ॥৭১॥
ওষধীর্বীর্য্যসম্পন্না নগান্ পুষ্পফলান্বিতান্।
কাননোপলশৈলাংশ্চ দদাতি বসুধাং দদৎ ॥৭২॥
অগ্নিষ্টোমপ্রভৃতিভিরিষ্ট্বা চ স্বাপ্তদক্ষিণৈঃ।
ন তৎফলমবাপ্নোতি ভূমিদানাদ্ যদশ্নুতে ॥৭৩॥

---

## ভারতকৌমুদী

সর্ব্বদেতি। ভূতিং সম্পদম্। ভূর্ভূমিঃ ॥৬৮॥
অপীতি। সমুৎসৃজতি ত্যজতি, ত্বচং চর্ম্ম, উরগঃ সর্পঃ ॥৬৯॥
সাগরানিতি। একং ভূমিদানং সাগরাদিসর্ব্বদানতুল্যমিত্যর্থঃ ॥৭০॥
তড়াগানীতি। উদপানানি কূপান্। স্নেহান্ ঘৃতাদীন্ ॥৭১॥
ওষধীরিতি। বীর্য্যসম্পন্না রোগনিবারণে শক্তিযুক্তাঃ নগান্ বৃক্ষান্। উপলাঃ প্রস্তরাঃ ॥৭২॥
অগ্নীতি। ইষ্ট্বা যজ্ঞং কৃত্বা, স্বাপ্তা অতিপ্রচুরা দক্ষিণা যেষাং তৈঃ। অশ্নুতে প্রাপ্নোতি ॥৭৩॥

ইন্দ্র! সম্পত্তিকামী ও সুখাভিলাষী রাজা, সর্বদা যথাবিধানে সৎপাত্রে ভূমিদান করিবেন ॥৬৮॥

মানুষ পাপ করিয়াও ব্রাহ্মণকে ভূমিদান করিয়া, সর্প যেমন জীর্ণ চর্ম্ম পরিত্যাগ করে; তেমন সেই পাপ পরিত্যাগ করিতে পারে ॥৬৯॥

ইন্দ্র! মানুষ এক ভূমিদান করিয়া সমুদ্র, নদী, পর্বত ও বন, এই সমস্ত দানের ফললাভ করিয়া থাকে ॥৭০॥

মানুষ, একমাত্র ভূমিদান করিয়া পুষ্করিণী, কূপ,নদী, সরোবর, ঘৃতাদি তরলদ্রব্য এবং সমস্ত রসদানের ফললাভ করে ॥৭১॥

মানুষ, একমাত্র ভূমিদান করিয়া শক্তিসম্পন্ন ওষধি, ফল ও পুষ্পযুক্ত বৃক্ষ, বন, প্রস্তর ও পর্ব্বতদানের ফললাভ করিয়া থাকে ॥৭২॥

মানুষ ভূমিদান করিয়া যেরূপ ফললাভ করে; প্রচুর দক্ষিণাযুক্ত অগ্নিষ্টোম প্রভৃতি যজ্ঞ করিয়াও সেরূপ ফললাভ করিতে পারে না ॥৭৩॥

দাতা দশানুগৃহ্লাতি দশ হন্তি তথা ক্ষিপন্।
পূর্ব্বদত্তাং হরন্ ভূমিং নরকায়োপগচ্ছতি ॥৭৪॥
ন দদাতি প্রতিশ্রুত্য দত্ত্বাপি চ হরেত্তু যঃ।
স বদ্ধো বারুণৈঃ পাশৈস্তপ্যতে মৃত্যুশাসনাৎ ॥৭৫॥
আহিতাগ্নিং সদা যজ্ঞং কৃশবৃত্তিং প্রিয়াতিথিম্।
যে ভজন্তি দ্বিজশ্রেষ্ঠং নোপসর্পন্তি তে যমম্ ॥৭৬॥
ব্রাহ্মণেষ্বনৃণীভূতঃ পার্থিবঃ স্যাৎ পুরন্দর!।
ইতরেষাং তু বর্ণানাং তারয়েৎ কৃশদুর্ব্বলান্ ॥৭৭॥
নাচ্ছিন্দ্যাৎ স্পর্শিতাং ভূমিং পরেণ ত্রিদশাধিপ!।
ব্রাহ্মণস্য সুরশ্রেষ্ঠ! কৃশবৃত্তেঃ কদাচন ॥৭৮॥

ভারতকৌমুদী

দাতেতি। ভূমের্দাতা, পূর্ব্বাপরান্ দশপুরুষান্ স্বর্গপ্রেরণেনানুগৃহ্লাতি; তথা ক্ষিপন্ ছলেন বলেন বা পরকীয়ভূমিং হরন্, পূর্ব্বাপরান্ দশপুরুষান্ হন্তি নরকে প্রেরয়তি আত্মনৈব পূর্ব্বদত্তাং ভূমিং হরন্ নরকায় উপগচ্ছতি ॥৭৪॥

নেতি। মৃত্যোর্যমস্য শাসনাদাদেশাৎ ॥৭৫॥

আহিতেতি। আহিতঃ শ্রৌতেন স্মার্ত্তেন বা বিধিনা স্থাপিতঃ অগ্নির্যেন তম্, সদা যজ্ঞো যস্য তম্, কৃশা স্বল্পা বৃত্তির্জ্জীবিকানির্ব্বাহোপায়ো যস্য তম্, প্রিয়া অতিথয়ো যস্য তঞ্চ ॥৭৬॥

ব্রাহ্মণেষ্বিতি। অনৃণীভূতো বৃত্তিদানেন। তারয়েৎ পোষণেন ॥৭৭॥

নেতি। নাচ্ছিন্দ্যাৎ আকৃষ্য ন নয়েৎ, পরেণ স্পর্শিতাং দত্তাম্। কদাচনাপি নাচ্ছিন্দ্যাদিত্যনুবর্ত্ততে ॥৭৮॥

ভূমিদানকারী মানুষ পূর্ব্ববর্ত্তী পাঁচ এবং পরবর্ত্তী পাঁচ এই দশ পুরুষকে উদ্ধার করে এবং পরকীয় ভূমিহরণ করিয়া সেই দশ পুরুষকে নরকে প্রেরণ করিয়া থাকে; আর নিজেই পূর্ব্বে যে ভূমিদান করিয়াছিল, তাহা হরণ করিয়া নরকে গমন করে ॥৭৪॥

যে লোক ভূমিদান করার অঙ্গীকার করিয়া তাহা দান না করে এবং দান করিয়াও আবার হরণ করে; সেই লোক যমের আদেশে বরুণের পাশে বদ্ধ হইয়া যাতনা পাইয়া থাকে ॥৭৫॥

যাঁহারা সাগ্নিক, সর্ব্বদা যজ্ঞকারী, অল্পবৃত্তি ও অতিথিপ্রিয় ব্রাহ্মণের সেবা করেন; তাঁহারা যমালয়ে গমন করেন না ॥৭৬॥

দেবরাজ! রাজা উপযুক্ত বৃত্তি দান করিয়া ব্রাহ্মণের ঋণমুক্ত হইবেন এবং অন্যান্য বর্ণের মধ্যে দরিদ্রতাবশতঃ কৃশ ও দুর্ব্বল লোকদিগকে পোষণ করিবেন ॥৭৭॥

যথাশ্রু পতিতং তেষাং দীনানামথ সীদতাম্।
ব্রাহ্মণানাং হৃতে ক্ষেত্রে হন্যাত্ত্রিপুরুষং কুলম্ ॥৭৯॥
ভূমিপালং চ্যুতং রাষ্ট্রাদ্ যস্তু সংস্থাপয়েন্নরঃ।
তস্য বাসঃ সহস্রাক্ষ! নাকপৃষ্ঠে মহীয়তে ॥৮০॥
ইক্ষুভিঃ সহিতাং ভূমিং যবগোধূমশালিনীম্।
গোঽশ্ববাহনপূর্ণাং বা বাহুবীর্য্যাদুপার্জ্জিতাম্ ॥৮১॥
নিধিগর্ভাং দদদ্ভূমিং সর্ব্বরত্নপরিচ্ছদাম্।
অক্ষয়াল্লঁভতে লোকান্ ভূমিসত্রং হি তস্য তৎ ॥৮২॥ (যুগ্মকম্)
বিধূয় কলুষং সর্ব্বং বিরজাঃ সম্মতঃ সতাম্।
লোকে মহীয়তে সদ্ভির্যো দদাতি বসুন্ধরাম্ ॥৮৩॥

---

## ভারতকৌমুদী

যথেতি। সীদতাং দারিদ্র্যেনাবসাদং প্রাপ্তানাম্ ॥৭৯॥

ভূমীতি। চ্যুতং কেনাপি কারণেন ভ্রষ্টম্। নাকপৃষ্ঠে স্বর্গে ॥৮০॥

ইক্ষুভিরিতি। বা শব্দ সমুচ্চয়ে। নিধির্নাধারো গর্ভে যস্যাস্তাম্। ভূমিসত্রং ভূমিদান-যজ্ঞঃ ॥৮১—৮২॥

বিধূয়েতি। বিধূয় বিনাশ্য, বিরজা রজোগুণজনিতদুঃখরহিতঃ। লোকে স্বর্গে, মহীয়তে অবতিষ্ঠতে, সদ্ভিঃ সহ ॥৮৩॥

## ভারতভাবদীপঃ

ভক্তিলক্ষণমৈশ্বর্য্যসূচকম্ ॥৪০—৭৩॥ ক্ষিপন্ হরন্ ॥৭৪—৭৭॥ স্পর্শিতাং দত্তাম্ ॥৭৮—৯৬॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে
একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫১॥

দেবরাজ! কেহই পরপ্রদত্ত ভূমি বলপূর্ব্বক গ্রহণ করিবে না, দেবশ্রেষ্ঠ! কৃশবৃত্তি ব্রাহ্মণের ভূমিত কখনই গ্রহণ করিবে না ॥৭৮॥

ব্রাহ্মণের ভূমি হরণ করিলে, দরিদ্র ও অবসন্ন সেই ব্রাহ্মণের যখনই নয়নজল পতিত হইবে, সেই ভূমিহর্ত্তা তখনই নিজবংশের তিন পুরুষকে নরকগামী করিবে ॥৭৯॥

সহস্রনয়ন! যে মানুষ রাজ্যচ্যুত রাজাকে আবার রাজ্যে স্থাপন করিবে, তাহার অক্ষয় স্বর্গবাস হইবে ॥৮০॥

ইক্ষু, যব ও গোধূমযুক্তা, গো ও অশ্বসমন্বিতা, নিধিগর্ভা এবং সর্ব্বরত্নালঙ্কৃতা, বাহুবলে অর্জ্জিতা ভূমিদান করিয়া মানুষ অক্ষয় স্বর্গলাভ করে। কারণ, তাহার সেই দান ভূমিযজ্ঞ ॥৮১—৮২॥

যথাপ্সু পতিত শক্র ! তৈলবিন্দুর্বিসর্পতি ।
তথা ভূমিকৃতং দানং শস্যে শস্যে বিবর্দ্ধতে ॥৮৪॥
যে রণাগ্রে মহীপালাঃ শূরাঃ সমিতিশোভনাঃ ।
বধ্যন্তেঽভিমুখাঃ শক্র ! ব্রহ্মলোকং ব্রজন্তি তে ॥৮৫॥
নৃত্যগীতপরা নার্য্যো দিব্যমাল্যবিভূষিতাঃ ।
উপতিষ্ঠন্তি দেবেন্দ্র ! তথা ভূমিপ্রদং দিবি ॥৮৬॥
মোদতে চ সুখং স্বর্গে দেবগন্ধর্বপূজিতঃ ।
যো দদাতি মহীং সম্যগ্‌বিধিনেহ দ্বিজাতয়ে ॥৮৭॥
শতমপ্সরসশ্চৈব দিব্যমাল্যবিভূষিতাঃ ।
উপতিষ্ঠন্তি দেবেন্দ্র ! ব্রহ্মলোকে ধরাপ্রদম্ ॥৮৮॥
উপতিষ্ঠন্তি পুষ্পাণি সদা ভূমিপ্রদং নরম্ ।
শঙ্খভদ্রাসনং চ্ছত্রং বরাশ্বা বরবাহনম্ ॥৮৯॥

---

ভারতকৌমুদী

যথেতি। অপ্সু জলে, বিসর্পতি বিস্তৃতো ভবতি ॥৮৪॥
য ইতি। সমিতিশোভনা রণস্থলশোভাকরাঃ ॥৮৫॥
নৃত্যেতি। উপতিষ্ঠন্তি উপাসতে ॥৮৬॥
মোদত ইতি। মহীং ভূমিম্, দ্বিজাতয়ে ব্রাহ্মণায় ॥৮৭॥
শতমিতি। ধরাপ্রদং ভূমিদাতারম্ ॥৮৮॥

যে লোক ভূমিদান করে, সে লোক সমস্ত পাপ নষ্ট করিয়া এবং দুঃখশূন্য ও সজ্জনের প্রিয় হইয়া স্বর্গে যাইয়া সাধুগণের সহিত অবস্থান করে ॥৮৩॥

ইন্দ্র ! জলে পতিত তৈলবিন্দু যেমন বিস্তৃত হইয়া যায় ; তেমন ভূমিদানের ফল শস্যে শস্যে বৃদ্ধি পায় ॥৮৪॥

দেবরাজ ! যুদ্ধশোভী ও বীর যে সকল রাজা যুদ্ধে অগ্রে থাকিয়া অভিমুখ হইয়া নিহত হন ; তাঁহারা ব্রহ্মলোকে গমন করেন ॥৮৫॥

দেবরাজ ! দিব্যমাল্যভূষিত নারীগণ নৃত্যে ও গীতে প্রবৃত্ত হইয়া, স্বর্গে ভূমিদাতার সেবা করিয়া থাকে ॥৮৬॥

যিনি যথাবিধানে ও সমীচীনভাবে ব্রাহ্মণকে ভূমিদান করেন ; তিনি স্বর্গে যাইয়া দেবগণ ও গন্ধর্ব্বগণ কর্ত্তৃক সম্মানিত হইতে থাকিয়া, আমোদ ও সুখ অনুভব করেন ॥৮৭॥

দেবশ্রেষ্ঠ ! দিব্যমাল্যভূষিত বহু অপ্সরা ব্রহ্মলোকগত ভূমিদাতাকে উপাসনা করিয়া থাকে ॥৮৮॥

ভূমিপ্রদানাৎ পুষ্পাণি হিরণ্যনিচয়াস্তথা।
আজ্ঞা সদা প্রতিহতা জয়শব্দা বসূনি চ ॥৯০॥
ভূমিদানস্য পুণ্যানি ফলং স্বর্গঃ পুরন্দর !
হিরণ্যপুষ্পাশ্চৌষধ্যঃ কুশকাঞ্চনশাদ্বলাঃ।
অমৃতপ্রসবাং ভূমিং প্রাপ্নোতি পুরুষো দদৎ ॥৯১॥
নাস্তি ভূমিসমং দানং নাস্তি মাতৃসমো গুরুঃ।
নাস্তি সত্যসমো ধর্ম্মো নাস্তি দানসমো নিধিঃ ॥৯২॥

ভীষ্ম উবাচ।

এতদাঙ্গিরসাচ্ছ্রুত্বা বাসবো বসুধামিমাম্।
বসুরত্নসমাকীর্ণাং দদাবাঙ্গিরসে তদা ॥৯৩॥

ভারতকৌমুদী

উপেতি। উপতিষ্ঠন্তি ভোগায়োপগচ্ছন্তি। ভদ্রাসনং উৎকৃষ্টাসনবিশেষঃ ॥৮৯॥

ভূমীতি। হিরণ্যনিচয়াঃ স্বর্ণরাশয়ঃ। অপ্রতিহতা অবাধিতাঃ, বসূনি ধনানি ॥৯০॥

ভূমীতি। ভূমিদানস্য পুণ্যানি ব্রবীমীতি শেষঃ, তেষাং পুণ্যানাং ফলং স্বর্গঃ, তথা হিরণ্যং স্বর্ণমেব পুষ্পং যাসাং তাদৃশ্য ওষধ্যো লতাঃ, কুশাঃকাঞ্চনশাদ্বলাঃ স্বর্ণদূর্ব্বাশ্চ যাসাং তাঃ, ভূময়শ্চ ভবন্তীতি শেষঃ; ভূমিং দদৎ পুরুষঃ অমৃতপ্রসবাং সুধাজননীং ভূমিং প্রাপ্নোতি। ষট্পাদঃ শ্লোকঃ ॥৯১॥

নেতি। নিধির্ধনাধারঃ পরমোপকারাৎ ॥৯২॥

এতদিতি। আঙ্গিরসাৎ অঙ্গিরঃপুত্রাদ্বৃহস্পতেঃ ॥৯৩॥

---

ভূমিদাতা মানুষের নিকটে পুষ্প, শঙ্খ, ভদ্রাসন, ছত্র, উৎকৃষ্ট অশ্ব ও অন্যবিধ উৎকৃষ্ট বাহন, সর্ব্বদাই উপস্থিত থাকে ॥৮৯॥

ভূমিদান করিলে পুষ্প, সুবর্ণরাশি, সর্ব্বদা অপ্রতিহত আদেশ, জয়ধ্বনি এবং অন্য নানাবিধ ধন হইয়া থাকে ॥৯০॥

পুরন্দর ! আমি ভূমিদানের পুণ্যের কথা বলিতেছি—'সেই পুণ্যের ফল পরলোকে স্বর্গ; আর ইহলোকে স্বর্ণময় পুষ্পযুক্ত লতা এবং স্বর্ণময় কুশ ও দূর্ব্বাসমন্বিত ভূমি হইয়া থাকে এবং মানুষ ভূমিদান করিয়া অমৃতপ্রসবিনী ভূমি লাভ করে ॥৯১॥

ভূমিদানের সমান দান নাই, মাতার সদৃশ গুরু নাই, সত্যের তুল্য ধর্ম্ম নাই এবং দানের সমান ধননিধি নাই ॥৯২॥

ভীষ্ম বলিলেন—'ইন্দ্র, বৃহস্পতির নিকট এই সকল কথা শুনিয়া তখনই ধনরত্নপূর্ণ এই পৃথিবী বৃহস্পতিকে দান করিলেন ॥৯৩॥

য ইদং শ্রাবয়েচ্ছ্রাদ্ধে ভূমিদানস্য সম্ভবম্ ।
ন তস্য রক্ষসাং ভাগো নাসুরাণাং ভবত্যুত ॥৯৪॥
অক্ষয়ঞ্চ ভবেদ্দত্তং পিতৃভ্যস্তন্ন সংশয়ঃ ।
তস্মাচ্ছ্রাদ্ধেষ্বিদং বিদ্বান্ ভুঞ্জতঃ শ্রাবয়েদ্দ্বিজান্ ॥৯৫॥
ইত্যেতৎ সর্বদানানাং শ্রেষ্ঠমুক্তং তবানঘ ! ।
ময়া ভরতশার্দূল ! কিং ভূয়ঃ শ্রোতুমিচ্ছসি ॥৯৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে ভূমিদানপ্রশংসায়াং একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

## দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ ।

কানি দানানি লোকেঽস্মিন্ দাতুকামো মহীপতিঃ ।
গুণাধিকেভ্যো বিপ্রেভ্যো দদ্যাদ্ভরতসত্তম ! ॥১॥

ভারতকৌমুদী

য ইতি। সম্ভবতীতি সম্ভবং ফলম্ ॥৯৪॥

অক্ষয়মিতি। ইদং ভূমিদানফলম্ ॥৯৫॥

ইতীতি। এতদ্ভূমিদানম্, তব সমীপে ॥৯৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

যিনি শ্রাদ্ধে, ব্রাহ্মণগণকে এই ভূমিদানের ফল শ্রবণ করান তাঁহার সেই শ্রাদ্ধের অংশ রাক্ষসেরা ও অসুরেরা লইতে পারে না ॥৯৪॥

পিতৃলোকের উদ্দেশে কৃত সেই দান অক্ষয় হয়, এবিষয়ে কোন সন্দেহ নাই। অতএব বিদ্বান্ লোক শ্রাদ্ধে ভোজনপ্রবৃত্ত ব্রাহ্মণগণকে এই ভূমিদানের ফল শুনাইবেন ॥৯৫॥

নিষ্পাপ ভরতশ্রেষ্ঠ ! এই আমি তোমার নিকটে সমস্ত দানের শ্রেষ্ঠ ভূমিদানের কথা বলিলাম ; এখন আর কি শুনিতে ইচ্ছা কর ? ॥৯৬॥

* '…দ্বিষষ্টিতমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '…সপ্তনবতিতমোঽধ্যায়ঃ'—নি।

কেন তুষ্যন্তি তে সদ্যঃ কিং তুষ্টাঃ প্রদিশন্তি চ।
শংস মে তন্মহাবাহো ফলং পুণ্যকৃতং মহৎ ॥২॥
দত্তং কিং ফলবদ্ রাজন্! ইহলোকে পরত্র চ।
ভবতঃ শ্রোতুমিচ্ছামি তন্মে বিস্তরতো বদ ॥৩॥

ভীষ্ম উবাচ।

ইমমর্থং পুরাপৃষ্টো নারদো দেবদর্শনঃ।
যদুক্তবানসৌ বাক্যং তন্মে নিগদতঃ শৃণু ॥৪॥

নারদ উবাচ।

অন্নমেব প্রশংসন্তি দেবা ঋষিগণাস্তথা।
লোকতন্ত্রং হি সংজ্ঞাশ্চ সর্ব্বমন্নে প্রতিষ্ঠিতম্ ॥৫॥

---

ভারতকৌমুদী

কানীতি। পাত্রগুণানাহ শ্রাদ্ধবিবেকধৃতা স্মৃতিঃ—"বিদ্যাযুক্তো ধর্ম্মশীলঃ প্রশান্তঃ ক্ষান্তো দান্তঃ সত্যবাদী কৃতজ্ঞঃ। বৃত্তিগ্লানো গোহিতো গোশরণ্যো দাতা যজ্বা ব্রাহ্মণঃ পাত্রমাহুঃ" ॥১॥

কেনেতি। প্রদিশন্তি দদতি। শংস ব্রূহি ॥২॥

দত্তমিতি। দত্তং দানম্, কিং ফলবৎ কস্য ফলস্য জনকম্ ॥৩॥

ইমমিতি। অনুগ্রহেণ দেবান্ দর্শয়তীতি দেবদর্শনঃ ॥৪॥

অন্নমিতি। লোকতন্ত্রং জীবনযাত্রা, সংজ্ঞাশ্চেতনাঃ ॥৫॥

ভারতভাবদীপঃ

কানীতি ॥১—৪॥ সংজ্ঞাঃ বুদ্ধয়ঃ ॥৫—৫২॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে
ভারতভাবদীপে দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫২॥

---

যুধিষ্ঠির বলিলেন—'ভরতশ্রেষ্ঠ! এই জগতে দানাভিলাষী রাজা গুণাধিক ব্রাহ্মণদিগকে কি কি দান করিবেন? ॥১॥

মহাবাহু! সেই ব্রাহ্মণেরা কোন্ বস্তুদ্বারা সদ্য সন্তুষ্ট হন, সন্তুষ্ট হইয়াই বা কি বলেন এবং সেই দানে পুণ্যনিবন্ধন কিরূপ গুরুতর ফল হয়; তাহা আপনি আমার নিকট বলুন ॥২॥

ক্ষত্রিয়শ্রেষ্ঠ! দান, ইহলোকে ও পরলোকে কিপ্রকার ফল উৎপাদন করে, তাহা আমি আপনার নিকট শুনিতে ইচ্ছা করি; আপনি আমার নিকট তাহা বিস্তরক্রমে বলুন' ॥৩॥

ভীষ্ম বলিলেন—'আমি পূর্ব্বে দেবদর্শন নারদকে এই বিষয় জিজ্ঞাসা করিয়াছিলাম, তাহাতে তিনি যাহা বলিয়াছিলেন; তাহাই আমি বলিতেছি, তুমি শ্রবণ কর ॥৪॥

অন্নেন সদৃশং দানং ন ভূতং ন ভবিষ্যতি।
তস্মাদন্নং বিশেষেণ দাতুমিচ্ছন্তি মানবাঃ ॥৬॥
অন্নমূর্জ্জস্করং লোকে প্রাণাশ্চান্নে প্রতিষ্ঠিতাঃ।
অন্নেন ধার্য্যতে সর্ব্বং বিশ্বং জগদিদং প্রভো! ॥৭॥
অন্নাদ্ গৃহস্থা লোকেঽস্মিন্ ভিক্ষবস্তাপসাস্তথা।
অন্নাদ্ভবন্তি বৈ প্রাণাঃ প্রত্যক্ষং নাত্র সংশয়ঃ ॥৮॥
কুটুম্বিনে সীদতে চ ব্রাহ্মণায় মহাত্মনে।
দাতব্যং ভিক্ষবে চান্নমাত্মনো ভূতিমিচ্ছতা ॥৯॥
ব্রাহ্মণায়াভিরূপায় যো দদ্যাদন্নমর্থিনে।
বিদধাতি নিধিং শ্রেষ্ঠং পারলৌকিকমাত্মনঃ ॥১০॥

ভারতকৌমুদী

অন্নেনেতি। অন্নেন অন্নদানেন ॥৬॥
অন্নমিতি। উর্জ্জস্করং বলজনকম্ ॥৭॥
অন্নাদিতি। অন্নাদন্নমাশ্রিত্যৈব। ভবন্তি তিষ্ঠন্তি ॥৮॥
কুটুম্বিন ইতি। কুটুম্বিনে আত্মীয়ায়, সীদতে ক্ষুধাবসন্নায় ॥৯॥
ব্রাহ্মণায়েতি। অভিরূপায় বিদুষে। "অভিরূপো বুধমনোজ্ঞয়ো"রিত্যমরঃ। নিধিং ধনাধারম্ ॥১০॥

নারদ বলিয়াছিলেন—'দেবগণ ও ঋষিগণ অন্নেরই প্রশংসা করেন। কারণ, লোকযাত্রা বা লোকের চৈতন্য প্রভৃতি সমস্তই অন্নে প্রতিষ্ঠিত থাকে ॥৫॥

অন্নদানের তুল্য দান হয় নাই, বা হইবে না। সেই জন্যই মনুষ্যেরা বিশেষভাবে অন্নদান করিবার ইচ্ছা করে ॥৬॥

প্রভাবশালী ভীষ্ম! জগতে অন্ন বলকারী, অন্নেই প্রাণ থাকে, অন্ন সকল প্রাণীকে রক্ষা করে; এমন কি এই সমগ্র জগৎটাকেই অন্ন রক্ষা করিতেছে ॥৭॥

এই জগতে, অন্ন আশ্রয় করিয়াই গৃহস্থ, ভিক্ষু ও তপস্বীরা থাকেন এবং অন্নের গুণেই প্রাণ থাকে। এ সমস্তই প্রত্যক্ষ, সুতরাং এবিষয়ে কোন সন্দেহ নাই ॥৮॥

নিজের সম্পদকামী লোক—আত্মীয়, ক্ষুধার্ত্ত, ব্রাহ্মণ, মহাত্মা ও ভিক্ষুককে অন্নদান করে ॥৯॥

যে লোক প্রার্থী, বিদ্বান্ ব্রাহ্মণকে অন্নদান করে; সেই লোক নিজের পারলৌকিক শ্রেষ্ঠনিধি বিধান করিয়া থাকে ॥১০॥

শ্রান্তমধ্বনি বর্ত্তন্তং বৃদ্ধমর্হমুপস্থিতম্।
অর্চ্চয়েদ্ভূতিমন্বিচ্ছন্ গৃহস্থো গৃহমাগতম্ ॥১১॥
ক্রোধমুৎপতিতং হিত্বা সুশীলো বীতমৎসরঃ।
অন্নদঃ প্রাপ্নুতে রাজন্! দিবিচেহ চ যৎ সুখম্ ॥১২॥
নাবমন্যেদভিগতং ন প্রণুদ্যাৎ কদাচন।
অপি শ্বপাকে শুনি বা ন দানং বিপ্রণশ্যতি ॥১৩॥
যো দদ্যাদপরিক্লিষ্টমন্নমধ্বনি বর্ত্ততে।
আর্ত্তায়াদৃষ্টপূর্ব্বায় স মহদ্ধর্ম্মমাপ্নুয়াৎ ॥১৪॥
পিতৄন্ দেবানৃষীন্ বিপ্রানতিথীংশ্চ জনাধিপ!।
যো নরঃ প্রীণয়ত্যন্নৈস্তস্য পুণ্যফলং মহৎ ॥১৫॥
কৃত্বাতিপাতকং কর্ম্ম যো দদ্যাদন্নমর্থিনে।
ব্রাহ্মণায় বিশেষেণ ন স পাপেন মুহ্যতে ॥১৬॥

ভারতকৌমুদী

শ্রান্তমিতি। অধ্বনি পথি, বর্ত্তন্তং বর্ত্তমানম্, অর্হং পূজ্যম্ ॥১১॥

ক্রোধমিতি। উৎপতিতমুৎপন্নম্, বীতমৎসরস্ত্যক্তবিদ্বেষঃ ॥১২॥

নেতি। অভিগতমাগতং জনম্, ন প্রণুদ্যাৎ গৃহান্ন প্রেরয়েৎ। শ্বপাকে হীনজাতিবিশেষে, শুনি কুক্কুরে ॥১৩॥

য ইতি। অধ্বনি বর্ত্ততে পথিকায় ॥১৪॥

পিতৄনিতি। প্রীণয়তি সন্তোষয়তি, অন্নৈরন্নদানৈঃ ॥১৫॥

---

পূজনীয় বৃদ্ধ পথিকব্যক্তি পরিশ্রান্ত হইয়া গৃহে আসিয়া উপস্থিত হইলে সম্পৎকামী গৃহস্থ, তাঁহার সেবা করিবে ॥১১॥

রাজা! সচ্চরিত্র ও বিদ্বেষশূন্য লোক উৎপন্ন ক্রোধ পরিত্যাগ করিয়া, অন্ন দান করিলে, স্বর্গে ও মর্ত্ত্যলোকে যে সুখ আছে; তাহা লাভ করিতে পারে ॥১২॥

গৃহাগত লোককে অবজ্ঞা করিবে না, কিংবা কখনও তাড়াইয়া দিবে না। কারণ, চাণ্ডালই হউক বা কুক্কুরই হউক, তাহাকে দান করিলে, তাহাও বিফল হয় না ॥১৩॥

যিনি বিনা ক্লেশে অদৃষ্টপূর্ব্ব, পীড়িত পথিককে অন্নদান করেন, তিনি গুরুতর ধর্ম্মলাভ করিয়া থাকেন ॥১৪॥

নরনাথ! যে মানুষ অন্নদান করিয়া পিতৃলোক, দেবতা, ঋষি ও অতিথিদিগকে পরিতৃপ্ত করেন, তাঁহার গুরুতর পুণ্য হয় ॥১৫॥

ব্রাহ্মণেষক্ষয়ং দানমন্নং শূদ্রে মহাফলম্।
অন্নদানং হি শূদ্রে চ ব্রাহ্মণে চ বিশিষ্যতে ॥১৭॥
ন পৃচ্ছেদ্‌গোত্রচরণং স্বাধ্যায়ং দেশমেব চ।
ভিক্ষিতো ব্রাহ্মণেনেহ দদ্যাদন্নং প্রযাচিতঃ ॥১৮॥
অন্নদস্যান্নবৃক্ষাশ্চ সর্ব্বকামফলপ্রদাঃ।
ভবন্তি চেহ চামুত্র নৃপতের্নাত্র সংশয়ঃ ॥১৯॥
আশংসন্তে হি পিতরঃ সুবৃষ্টিমিব কর্ষকাঃ।
অস্মাকমপি পুত্রো বা পৌত্রো বান্নং প্রদাস্যতি ॥২০॥
ব্রাহ্মণো হি মহদ্‌ভূতং স্বয়ং দেহীতি যাচতি।
অকামো বা সকামো বা দত্ত্বা পুণ্যমবাপ্নুয়াৎ ॥২১॥

ভারতকৌমুদী

কৃত্বেতি। বিশেষেণেত্যনেনান্যেভ্যোঽপ্যন্নদানে পাপনাশঃ সূচিতঃ ॥১৬॥

ব্রাহ্মণেষিতি। অন্নমন্নদানম্। শূদ্রে চ শূদ্রেঽপি অন্নদানং মহাফলম্, ব্রাহ্মণে চ বিশিষ্যতে তদধিকফলজনকং ভবতীত্যর্থঃ ॥১৭॥

নেতি। গোত্রচরণং ব্রাহ্মণস্য গোত্রং বেদশাখাঞ্চ ॥১৮॥

অন্নেতি। অন্নবৃক্ষা বৃক্ষবদ্বিশালান্নরাশয়ো দত্তা ইতি শেষঃ। ইহলোকে, অমুত্র পরলোকে চ ॥১৯॥

আশংসন্ত ইতি। কর্ষকাঃ কৃষিকারিণঃ। এতেনান্নদানং পিতৃণামপি তৃপ্তিকরমিতি সূচিতম্ ॥২০॥

যে লোক গুরুতর পাপ করিয়াও প্রার্থীকে অন্নদান করে, বিশেষতঃ ব্রাহ্মণকে অন্ন দেয়; সে লোক পাপে অভিভূত হয় না ॥১৬॥

ব্রাহ্মণকে অন্নদান অক্ষয় ফলজনক হয় এবং শূদ্রকেও অন্নদান করিলে মহাফল উৎপন্ন হইয়া থাকে। সুতরাং শূদ্রকে অন্নদানে যে ফল হয়, ব্রাহ্মণকে অন্নদান করিলে তদপেক্ষা অধিক ফল হইয়া থাকে ॥১৭॥

ব্রাহ্মণ আসিয়া অন্ন প্রার্থনা করিলে, মানুষ তাঁহার নিকট গোত্র, শাখা, অধ্যয়ন ও দেশের বিষয় জিজ্ঞাসা করিবে না, কিন্তু যাচিত হইয়াই মানুষ তাঁহাকে অন্নদান করিবে ॥১৮॥

অন্নদাতা রাজার পক্ষে, অন্নবৃক্ষদান ইহলোকে ও পরলোকে সমস্ত অভীষ্ট ফলদান করিয়া থাকে, এবিষয়ে কোন সন্দেহ নাই ॥১৯॥

কৃষকেরা যেমন সুবৃষ্টির আশা করে; তেমন পিতৃলোকেরাও এইরূপ আশা করিয়া থাকেন যে, আমাদেরও পুত্র বা পৌত্র অন্নদান করিবে ॥২০॥

ব্রাহ্মণঃ সর্বভূতানামতিথিঃ প্রসৃতাগ্রভুক্।
বিপ্রা যদধিগচ্ছন্তি ভিক্ষমাণা গৃহং সদা ॥২২॥
সৎকৃতাশ্চ নিবর্ত্তন্তে তদতীব প্রবর্দ্ধতে।
মহাভোগে কুলে প্রেত্য জন্ম চাপ্নোতি ভারত ! ॥২৩॥
দত্ত্বা ত্বন্নং নরো লোকে তথা স্থানমনুত্তমম্।
নিত্যং মিষ্টান্নদায়ী তু স্বর্গে বসতি সৎকৃতঃ ॥২৪॥
অন্নং প্রাণা নরাণাং হি সর্বমন্নে প্রতিষ্ঠিতম্।
অন্নদঃ পশুমান্ পুত্ত্রী ধনবান্ ভোগবানপি ॥২৫॥
প্রাণবাংশ্চাপি ভবতি রূপবাংশ্চ তথা নৃপ ! ।
অন্নদঃ প্রাণদো লোকে সর্ব্বদা প্রোচ্যতে তু সঃ ॥২৬॥

---

ভারতকৌমুদী

ব্রাহ্মণ ইতি। মহদ্ভূতঃ মহান্ প্রাণী ॥২১॥

ব্রাহ্মণ ইতি। অতিথির্ব্রাহ্মণঃ, সর্ব্বভূতানাং সর্ব্বেষামেব প্রাণিনাম্, প্রসৃতস্ত বিস্তৃত-স্থান্নাদেবাগ্রং ভুঙ্ক্ত ইতি সঃ। যদ্যস্মাৎ, বিপ্রা ভিক্ষমাণাঃ সন্তঃ সদা গৃহমধিগচ্ছন্তি ; অন্যে তু নেতি ভাবঃ ॥২২॥

সদিতি। সৎকৃতা ব্রাহ্মণাঃ। তদ্‌গৃহম্। প্রেত্য পরলোকে, আপ্নোতি অন্নদাতা ॥২৩॥

দত্ত্বেতি। স্থানং লভত ইতি শেষঃ। সৎকৃতো দেবৈরপ্যাদৃতঃ ॥২৪॥

অন্নমিতি। প্রাণাঃ প্রাণরক্ষকম্। অন্নদঃ পশ্বাদিমান্ ভবতি ॥২৫॥

প্রাণবানিতি। প্রাণবান্ বলবান্। প্রাণরক্ষণাদেব প্রাণদঃ ॥২৬॥

ব্রাহ্মণ মহাপ্রাণী কি না ; তাই তিনি আসিয়া নিজেই 'দেহি' বলিয়া প্রার্থনা করেন। অতএব মানুষ সকামই হউক বা নিষ্কামই হউক, তাঁহাকে দান করিয়া পুণ্যলাভ করে ॥২১॥

অতিথি ব্রাহ্মণ সমস্ত প্রাণীর অগ্রে অন্নাদি ভোজন করেন, (ইহাই নিয়ম)। যে হেতু, ব্রাহ্মণেরা প্রার্থী হইয়া সর্ব্বদাই গৃহে আসিয়া থাকেন ॥২২॥

আবার তাঁহারা আদৃত হইয়া চলিয়া যান্। যে গৃহে এইরূপ হয়, সেই গৃহ অত্যন্ত উন্নতিলাভ করে। অতএব ভরতনন্দন! সেই গৃহস্থ মৃত্যুর পরে অত্যন্ত ভোগী বংশে জন্ম লাভ করিয়া থাকেন ॥২৩॥

জগতে মানুষ, অন্নদান করিয়া সর্ব্বোত্তম স্থান লাভ করে ; আর মিষ্টান্ন-দাতা স্বর্গে যাইয়া, দেবগণ কর্তৃক সর্বদা আদৃত হইয়া বাস করে ॥২৪॥

অন্নই মানুষের প্রাণ এবং সমস্তই অন্নে প্রতিষ্ঠিত রহিয়াছে। সুতরাং অন্ন দাতা পশু, পুত্র, ধন ও ভোগলাভ করিয়া থাকে ॥২৫॥

অন্নং হি দত্ত্বাতিথয়ে ব্রাহ্মণায় যথাবিধি।
প্রদাতা সুখমাপ্নোতি দৈবতৈশ্চাপি পূজ্যতে ॥২৭॥
ব্রাহ্মণো হি মহদ্ভূতং ক্ষেত্রভূতং যুধিষ্ঠির!।
উপ্যতে তত্র যদ্বীজং তদ্ধি পুণ্যফলং মহৎ ॥২৮॥
প্রত্যক্ষং প্রীতিজননং ভোক্তুর্দাতুর্ভবত্যুত।
সর্ব্বাণ্যন্যানি দানানি পরোক্ষফলবন্ত্যুত ॥২৯॥
অন্নাদ্ধি প্রসবং যান্তি রতিরন্নাদ্ধি ভারত!।
ধর্ম্মার্থাবন্নতো বিদ্ধি রোগনাশং তথান্নতঃ ॥৩০॥
অন্নং হ্যমৃতমিত্যাহ পুরা কল্পে প্রজাপতিঃ।
অন্নং ভুবং দিবং খঞ্চ সর্ব্বমন্নে প্রতিষ্ঠিতম্ ॥৩১॥

ভারতকৌমুদী

অন্নমিতি। ব্রাহ্মণায়েত্যুপলক্ষণম্, যস্মৈ কস্মৈচিদপি ॥২৭॥

ব্রাহ্মণ ইতি। মহদ্ভূতং মহান্ প্রাণী, ক্ষেত্রভূতং ভূমিস্বরূপম্। তত্র যদ্বীজং কারণীভূতং দানাদি অঙ্কুরহেতুশ্চ, উপ্যতে রূপ্যতে, তদ্ধি মহৎ পুণ্যফলং হরীতক্যাদি, পুণ্যমেব ফলং তচ্চ ॥২৮॥

প্রত্যক্ষমিতি। ভোক্তুর্দাতুশ্চান্নস্য। অন্যানি স্বর্ণাদীনাম্ ॥২৯॥

অন্নাদিতি। প্রসবং পুত্রাদ্যপত্যম্, যান্তি মানবাঃ প্রাপ্নুবন্তি। রতিঃ স্ত্রীসংসর্গঃ, উভয়ত্রাপ্যন্নেন বীর্য্যজননাৎ অন্নতো ধর্ম্মো দানাৎ, অন্নতশ্চার্থঃ অর্জ্জনক্ষমতাজননাৎ, রোগনাশং ক্ষয়রোগধ্বংসম্ ॥৩০॥

অন্নমিতি। অন্নং কর্ত্তৃ, ভুবং মর্ত্ত্যং দিবং স্বর্গং খমাকাশঞ্চাশ্রিত্য তিষ্ঠতীতি শেষঃ ॥৩১॥

রাজা! অন্নদাতা, বলবান্ ও রূপবান্ হন এবং যিনি অন্নদান করেন তাঁহাকে জগতে প্রাণদাতাই সর্ব্বদা বলা হয় ॥২৬॥

ব্রাহ্মণ! অতিথিকে যথাবিধানে অন্নদান করিয়া, দাতা সুখ লাভ করেন এবং দেবতারাও তাঁহার সম্মান করিয়া থাকেন ॥২৭॥

যুধিষ্ঠির! মহাপ্রাণী ব্রাহ্মণ ক্ষেত্রস্বরূপ। সুতরাং তাঁহাতে যে বীজ বপন করা হয়, তাহা হইতে মহাপুণ্য ফল হইয়া থাকে ॥২৮॥

অন্নদান, দাতা, ভোক্তা উভয়েরই প্রত্যক্ষ প্রীতিজনক; আর অন্য সমস্ত দানের ফলই পরোক্ষ ॥২৯॥

ভরতনন্দন! মানুষ অন্ন হইতেই সন্তান লাভ করে, অন্ন হইতেই রতিশক্তি পায় এবং তুমি ইহাও অবগত হও যে, অন্ন হইতে ধর্ম্ম ও অর্থ হয়; আর অন্ন হইতেই রোগনাশ হইয়া থাকে ॥৩০॥

অন্নপ্রণাশে ভিদ্যন্তে শরীরে পঞ্চ ধাতবঃ।
বলং বলবতোঽপীহ প্রণশ্যত্যন্নহানিতঃ ॥৩২॥
আবাহাশ্চ বিবাহাশ্চ যজ্ঞাশ্চান্নমৃতে তথা।
নিবর্ত্তন্তে নরশ্রেষ্ঠ! ব্রহ্মচাত্র প্রলীয়তে ॥৩৩॥
অন্নতঃ সর্বমেতদ্ধি যৎ কিঞ্চিৎ স্থাণু জঙ্গমম্।
ত্রিষু লোকেষু ধর্ম্মার্থমন্নং দেয়মতো বুধৈঃ ॥৩৪॥
অন্নদস্য মনুষ্যস্য বলমোজো যশাংসি চ।
কীর্ত্তিশ্চ বর্দ্ধতে শশ্বত্ত্রিষু লোকেষু পার্থিব! ॥৩৫॥
মেঘেষূর্দ্ধং সন্নিধত্তে প্রাণানাং পবনঃ পতিঃ।
তচ্চ মেঘগতং বারি শক্রো বর্ষতি ভারত! ॥৩৬॥

ভারতকৌমুদী

অন্নেতি। অন্নস্য প্রণাশে অভাবে, শরীরে পঞ্চধাতবঃ ক্ষিত্যাদয়ঃ, ভিদ্যন্তে বিশ্লিষ্যন্তে বিনশ্যন্তীত্যর্থঃ ॥৩২॥

আবাহা ইতি। হে নরশ্রেষ্ঠ! আবহনানীত্যাবাহা জীবনযাত্রাঃ, বিবাহাঃ পরিণয়া যজ্ঞাশ্চ, অন্নং ঋতে বিনা নিবর্ত্তন্তে নাবতিষ্ঠন্তে; অত্র চান্নে ব্রহ্মজীবচৈতন্যম্, প্রলীয়তে সূক্ষ্মরূপেণ তিষ্ঠতি ॥৩৩॥

অন্নত ইতি। অন্নত উৎপদ্যত ইতি শেষঃ, স্থাণু স্থাবরম্ ॥৩৪॥

অন্নদস্যেতি। ওজ স্তেজঃ। শশ্বৎ সর্ব্বদা ॥৩৫॥

মেঘেম্বিতি। সন্নিধত্তে অবতিষ্ঠতে ॥৩৬॥

পূর্ব্বকল্পে ব্রহ্মা বলিয়াছেন যে, অন্নই অমৃত এবং অন্ন স্বর্গ, মর্ত্ত্য ও আকাশ আশ্রয় করিয়া রহিয়াছে; আর উক্ত দেশত্রয়স্থিত সমস্ত প্রাণীই অন্নে প্রতিষ্ঠিত আছে ॥৩১॥

অন্নের অভাবে দেহের পার্থিব, জলীয়, তৈজস, বায়বীয় ও আকাশীয় পঞ্চ পদার্থই বিনষ্ট হয় এবং অন্নের অভাবে বলবানেরও বল বিনষ্ট হইয়া থাকে ॥৩২॥

নরশ্রেষ্ঠ! অন্ন ব্যতীত লোকের জীবনযাত্রা, বিবাহ ও যজ্ঞসকল অনুষ্ঠিত হইতে পারে না এবং এই অন্নেই জীবচৈতন্য লুকায়িত আছে ॥৩৩॥

জগতে যে কিছু স্থাবর ও জঙ্গমপদার্থ দেখা যায়, সে সমস্তই অন্ন হইতে হয়। অতএব ত্রিভুবনে বুদ্ধিমান্ লোকেরা ধর্ম্মের নিমিত্ত অন্নদান করিবে ॥৩৪॥

রাজা! অন্নদাতা মানুষের বল, তেজ, যশ ও কীর্ত্তি সর্ব্বদা ত্রিভুবনে বিস্তৃত হইয়া থাকে ॥৩৫॥

ভরতনন্দন! প্রাণের অধিপতি বায়ু মেঘের উপরে থাকে এবং ইন্দ্র সেই মেঘস্থিত জল বর্ষণ করেন ॥৩৬॥

আদত্তে চ রসান্ ভৌমানাদিত্যঃ স্বগভস্তিভিঃ।
বায়ুরাদিত্যতস্তাংশ্চ রসান্ দেবঃ প্রবর্ষতি ॥৩৭॥
তদ্‌যদা মেঘতো বারি পতিতং ভবতি ক্ষিতৌ।
তদা বসুমতী দেবী স্নিগ্ধা ভবতি ভারত! ॥৩৮॥
ততঃ শস্যানি রোহন্তি যেন বর্ত্তয়তে জগৎ।
মাংসমেদোঽস্থিশুক্রাণাং প্রাদুর্ভাবস্ততঃ পুনঃ ॥৩৯॥
সম্ভবন্তি ততঃ শুক্রাৎ প্রাণিনঃ পৃথিবীপতে!।
অগ্নীষোমৌ হি তচ্ছুক্রং সৃজতঃ পুষ্যতশ্চ হ ॥৪০॥
এবমন্নাদ্ধি সূর্য্যশ্চ পবনঃ শুক্রমেব চ।
এক এব স্মৃতো রাশিস্ততো ভূতানি জজ্ঞিরে ॥৪১॥
প্রাণান্ দদাতি ভূতানাং তেজশ্চ ভরতর্ষভ!।
গৃহমভ্যাগতায়াথ যো দদ্যাদন্নমর্থিনে ॥৪২॥

ভারতকৌমুদী

আদত্ত ইতি। স্বগভস্তিভির্নিজকিরণৈঃ ॥৩৭॥
তদিতি। মেঘতো মেঘাৎ। স্নিগ্ধা জলার্দ্রা ॥৩৮॥
তত ইতি। বর্ত্তয়তে বৃত্তিং করোতি জীবতীত্যর্থঃ ॥৩৯॥
সম্ভবন্তীতি। সৃজত উৎপাদয়তঃ ॥৪০॥
এবমিতি। সূর্য্যস্তেজঃ, পবনো বায়ুঃ, শুক্রং বীর্য্যঞ্চ এতত্রয়ং এক এব রাশিঃ সমূহঃ অন্নাদুৎপন্নঃ স্মৃতঃ, ভূতানি প্রাণিনঃ ॥৪১॥
প্রাণানিতি। ভূতানাং প্রাণিনাম্। অর্থিনে অন্নযাচকায় ॥৪২॥

আবার সূর্য্য নিজ কিরণদ্বারা পৃথিবীর রস আকর্ষণ করেন; পুনরায় বায়ুদেব সূর্য্য হইতে সেই রস বর্ষণ করিয়া থাকেন ॥৩৭॥

ভরতনন্দন! যখন সেই জল মেঘ হইতে ভূতলে পতিত হয়; তখন পৃথিবী আর্দ্র হন ॥৩৮॥

সেই জল হইতেই শস্য জন্মে, যে শস্যদ্বারা জগতের লোক জীবনধারণ করে; আবার সেই শস্য হইতেই প্রাণিগণের মাংস, মেদ, অস্থি ও শুক্রের উৎপত্তি হয় ॥৩৯॥

রাজা! সেই শুক্র হইতে প্রাণী উৎপন্ন হয় এবং অগ্নি ও সোম সেই শুক্রকে উৎপাদন ও পোষণ করেন ॥৪০॥

তেজ, বায়ু ও বীর্য্যস্বরূপ একটী রাশি অন্ন হইতে উৎপন্ন হয় এবং তাহা হইতে প্রাণীরা জন্মিয়াছে ॥৪১॥

ভীষ্ম উবাচ।

নারদেনৈবমুক্তোঽহমদামন্নং সদা নৃপ ! ।
অনসূয়ুস্ত্বমপ্যন্নং তস্মাদ্দেহি গতজ্বরঃ ॥৪৩॥
দত্ত্বান্নং বিধিবদ্ রাজন্ ! বিপ্রেভ্যস্ত্বমিতি প্রভো ! ।
যথাবদনুরূপেভ্যস্ততঃ স্বর্গমবাপ্স্যসি ॥৪৪॥
অন্নদানাং হি যে লোকাস্তাংস্ত্ব শৃণু জনাধিপ !
ভবনানি প্রকাশন্তে দিবি তেষাং মহাত্মনাম্ ॥৪৫॥
তারাসংস্থানি রূপাণি নানাস্তম্ভান্বিতানি চ ।
চন্দ্রমণ্ডলশুভ্রানি কিঙ্কিনী জালবন্তি চ ॥৪৬॥
তরুণাদিত্যবর্ণানি স্থাবরাণি চরাণি চ ।
অনেকশতভৌমানি সান্তর্জ্জলচরাণি চ ॥৪৭॥
বৈদূর্য্যার্কপ্রকাশানি রৌপ্যরুক্মময়ানি চ ।
সর্ব্বকামফলাশ্চাপি বৃক্ষাভবনসংস্থিতাঃ ॥৪৮॥

ভারতকৌমুদী

নারদেনেতি। অদাং দত্তবানস্মি। গতজ্বরস্তিরোহিতসন্তাপঃ ॥৪৩॥

দত্ত্বেতি। অনুরূপেভ্যঃ স্বসদৃশেভ্যো ধার্ম্মিকেভ্য ইত্যর্থঃ ॥৪৪॥

অন্নেতি। লোকাঃ স্বর্গাঃ, ভবনানি গৃহানি ॥৪৫॥

তারেতি। রূপাণি তেষাং ভবনানামাকারাঃ, তারাণাং নক্ষত্রাণামিব সংস্থা ঔজ্জ্বল্যেনাবস্থানং যেষাং তানি। তরুণাদিত্যবর্ণানি নবোদিতসূর্য্যবদরুণানি। অনেকশতা ভৌমা ভূমিপ্রকারা যেষাং তানি, অন্তর্জ্জলচরৈর্জ্জলাশয়স্থমীনাদিভিঃ সহেতি তানি, বৈদূর্য্যকপ্রকাশানি বৈদূর্য্যমণিতুল্যনীলবর্ণানি, রৌপ্যরুক্মময়ানি রৌপ্যস্বর্ণনির্ম্মিতানি। সর্ব্বাণি কামফলানি অভীষ্টফলানি যেষাং তে ॥৪৬—৪৮॥

ভরতনন্দন ! যে লোক গৃহাগত অন্নপ্রার্থীকে অন্নদান করে, সে লোক প্রাণিগণকে প্রাণ ও তেজদান করিয়া থাকে ॥৪২॥

ভীষ্ম বলিলেন—'নরনাথ ! নারদ এইরূপ বলিলে, আমি সর্ব্বদাই অন্নদান করিতাম। অতএব তুমিও অসূয়া ও সন্তাপশূন্য হইয়া অন্নদান করিতে থাক ॥৪৩॥

প্রভাবশালী রাজা ! তুমি অনুরূপ ব্রাহ্মণগণকে যথাবিধানে অন্নদান করিয়া তাহার পরে স্বর্গলাভ করিবে ॥৪৪॥

নরনাথ ! অন্নদানকারিগণের যে সকল স্বর্গ হয়, তাহা তুমি শ্রবণ কর। আকাশে সেই মহাত্মাদের গৃহ সকল প্রকাশ পাইতেছে ॥৪৫॥

সেই ভবনসমূহের আকৃতি—নক্ষত্রসমূহের ন্যায় উজ্জ্বল, বহু স্তম্ভসংযুক্ত,

বাপ্যো বীথ্যঃ সভাঃ কূপাঃ দীর্ঘিকাশ্চৈব সর্ব্বশঃ।
ঘোষবন্তি চ যানানি যুক্তান্যথ সহস্রশঃ ॥৪৯॥
ভক্ষ্যভোজ্যময়া শৈলা বাসাংস্যাভরণানি চ।
ক্ষীরং স্রবন্তি সরিতস্তথা চৈবান্নপর্ব্বতাঃ ॥৫০॥
প্রাসাদাঃ পাণ্ডুরাভ্রাভাঃ শয্যাশ্চ কনকোজ্জ্বলাঃ।
তান্যন্নদাঃ প্রপদ্যন্তে তস্মাদন্নপ্রদো ভব ॥৫১॥
এতে লোকাঃ পুণ্যকৃতা অন্নদানাং মহাত্মনাম্।
তস্মাদন্নং প্রযত্নেন দাতব্যং মানবৈর্ভুবি ॥৫২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে অন্নদানপ্রশংসায়াং দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভাবতকৌমুদী

বাপ্য ইতি। বাপ্যো দীর্ঘিকাবিশেষাঃ, বীথ্যো। বৃক্ষশ্রেণয়ঃ। ঘোষবন্তি শব্দায়মানানি, যানানি রথাদীনি, যুক্তানি ঘোটকমিলিতানি ॥৪৯॥

ভক্ষ্যেতি। ভক্ষ্যং চর্ব্ব্যং ভোজ্যং তদন্যৎ খাদ্যং, তন্ময়াঃ ॥৫০॥

প্রাসাদা ইতি। পাণ্ডুরাভ্রাভাঃ শুভ্রমেঘতুল্যাঃ প্রপদ্যন্তে লভন্তে ॥৫১॥

কোথাও চন্দ্রমণ্ডলের ন্যায় শুভ্রবর্ণ, বহুস্থানে কিঙ্কিনীজালসমন্বিত; আবার বহুভবন নবোদিত সূর্য্যের ন্যায় অরুণবর্ণ, তাহার অনেকগুলি স্থির এবং অনেকগুলি চলিয়া বেড়ায়, তাহার ভূমি বহুরূপে বিচিত্র, সেগুলির জলাশয় সমূহে জলচর থাকে; বহুগৃহ বৈদূর্য্যমণির ন্যায় নীলবর্ণ এবং অনেক গৃহ রৌপ্যও স্বর্ণময়; সেই বাড়ী গুলিতে অনেক বৃক্ষ আছে, তাহাতে অনেক প্রকার অভীষ্ট ফল জন্মে ॥৪৬—৪৮॥

আর সেই ভবনসমূহে নানাপ্রকার জলাশয়, বৃক্ষশ্রেণী, সভা, কূপ ও সর্ব-প্রকার দীর্ঘিকা থাকে এবং অশ্বযুক্ত সহস্র সহস্র শব্দায়মান রথপ্রভৃতি যান চলিয়া বেড়ায় ॥৪৯॥

আর তাহাতে খাদ্যপেয়যুক্ত পর্ব্বত, বস্ত্র ও অলঙ্কার থাকে, নদীসকল দুগ্ধবহন করে এবং অন্নের পর্ব্বত থাকে ॥৫০॥

আর সেই ভবনসমূহে শুভ্র মেঘের ন্যায় অট্টালিকা এবং স্বর্ণভূষিত শয্যাও থাকে। অন্নদাতারা সেই সকল গৃহলাভ করেন। অতএব যুধিষ্ঠির! তুমি অন্নদাতা হও ॥৫১॥

* '...ত্রিষষ্টিতমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...অষ্টনবতিতমোঽধ্যায়ঃ'—নি।

## ত্রিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

—:*:—

যুধিষ্ঠির উবাচ।

শ্রুতং মে ভবতো বাক্যমন্নদানস্য যো বিধিঃ।
নক্ষত্রযোগস্যেদানীং দানকল্পং ব্রবীহি মে ॥১॥

ভীষ্ম উবাচ।

অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
দেবক্যাশ্চৈব সংবাদং মহর্ষের্নারদস্য চ ॥২॥
দ্বারকামনুসম্প্রাপ্তং নারদং দেবদর্শনম্।
পপ্রচ্ছেদং বচঃ প্রশ্নং দেবকী ধর্ম্মদর্শিনম্ ॥৩॥

---

ভারতকৌমুদী

এত ইতি। লোকাঃ স্বর্গাঃ, পুণ্যকৃতা ধর্ম্মজনিতাঃ ॥৫২॥

ইতি মহামহোপাধ্যায় ভারতাচার্য্য শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

শ্রুতমিতি। অন্নদানস্য যো বিধিঃ, তত্র ভবতো বাক্যং মে ময়া শ্রুতম্, ইদানীং নক্ষত্রযোগস্য দানকল্প· দানপ্রকারং মে ব্রবীহি কথয় ॥১॥

অত্রেতি। দেবক্যাঃ কৃষ্ণজনন্যাঃ ॥২॥

দ্বারকামিতি। দেবস্যেব দর্শনং যস্য তম্। প্রশ্নং প্রশ্নবিষয়কম্ ॥৩॥

---

অন্নদাতা মহাত্মাদিগের পুণ্যজনিত এই সকল লোক হইয়া থাকে। অতএব পৃথিবীতে মানুষের যত্ন সহকারে অন্নদান করা কর্ত্তব্য' ॥৫২॥

—:*:—

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! অন্নদানের যে বিধান আছে, সে বিষয়ে আপনার বাক্য আমি শুনিলাম; এখন নক্ষত্রবিশেষের যোগে দানে যে ফলবিশেষ হয়; তাহা আপনি আমার নিকট বলুন' ॥১॥

ভীষ্ম বলিলেন—'এবিষয়েও বৃদ্ধেরা মহর্ষি নারদ ও দেবকীর সংবাদরূপ প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥২॥

তস্যাঃ সংপৃচ্ছমানায়া দেবর্ষির্নারদস্ততঃ।
আচষ্ট বিধিবৎ সর্বং তচ্ছৃণুষ্ব বিশাম্পতে! ॥৪॥

নারদ উবাচ।

কৃত্তিকাসু মহাভাগে! পায়সেন সসর্পিষা।
সন্তর্প্য ব্রাহ্মণান্ সাধূঁল্লোকানাপ্নোত্যনুত্তমান্ ॥৫॥
রোহিণ্যাং প্রসৃতৈর্মার্গৈর্মাংসৈরন্নেন সর্পিষা।
পয়োঽনুপানং দাতব্যমনৃণার্থং দ্বিজাতয়ে ॥৬॥
দোগ্ধ্রীং দত্ত্বা সবৎসাঞ্চ নক্ষত্রে সোমদৈবতে।
গচ্ছন্তি মানুষাল্লোঁকাৎ স্বর্গলোকমনুত্তমম্ ॥৭॥
আর্দ্রায়াং কৃসরং দত্ত্বা তিলমিশ্রমুপোষিতঃ।
নরস্তরতি দুর্গাণি ক্ষুরধারাংশ্চ পর্ব্বতান্ ॥৮॥

ভারতকৌমুদী

তস্যা ইতি। সংপৃচ্ছমানায়া নক্ষত্রবিশেষে দানফলং জিজ্ঞাসমানায়াঃ ॥৪॥
কৃত্তিকাস্বিতি। নিত্যবহুবচনান্তোঽয়ং শব্দঃ ॥৫॥
রোহিণ্যামিতি। প্রসৃতৈঃ পক্বৈঃ, মৃগাণামিমানীতি মার্গাণি তৈঃ। অন্নেন পরমান্নেন, সর্পিষা ঘৃতেন চ সহ পয়োদুগ্ধম্ তদযুক্তমন্নং পানকং তং, অনৃণার্থং দ্বিজাতেঋণপরিশোধার্থম্ ॥৬॥
দোগ্ধ্রীমিতি। দোগ্ধ্রীং বহুক্ষীরাম্। সোমদৈবতে নক্ষত্রে মৃগশিরসি ॥৭॥
আর্দ্রায়ামিতি। কৃসরং মোদকবিশেষম্। দুর্গাণি দুর্গমস্থানানি ॥৮॥

---

একদা দেবতার ন্যায় তেজস্বী ও ধর্মদর্শী নারদ দ্বারকানগরীতে উপস্থিত হইলে তাঁহার নিকটে দেবকী এই বিষয়েই প্রশ্ন করিয়াছিলেন ॥৩॥

নরনাথ! দেবকী সেইরূপ প্রশ্ন করিলে দেবর্ষি নারদ বিধিসঙ্গত যে সকল কথা বলিয়াছিলেন; তাহা তুমি শ্রবণ কর' ॥৪॥

নারদ বলিয়াছিলেন—'মহাভাগে! মানুষ, কৃত্তিকানক্ষত্রে ঘৃতযুক্ত পায়স-দ্বারা সাধু ব্রাহ্মণগণের তৃপ্তিসাধন করিয়া সর্ব্বোত্তম স্বর্গলাভ করে ॥৫॥

রোহিণীনক্ষত্রে ব্রাহ্মণকে তাঁহাদের ঋণপরিশোধের জন্য পক্ব মৃগমাংস, পরমান্ন ও ঘৃতের সহিত দুগ্ধমিশ্রিত অন্ন ও পানীয়দান করিবে ॥৬॥

মানুষ মৃগশিরানক্ষত্রে সবৎসা বহুক্ষীরা ধেনুদান করিয়া, মনুষ্য লোক হইতে সর্ব্বোত্তম স্বর্গলোকে গমন করে ॥৭॥

মানুষ উপবাসী থাকিয়া আর্দ্রানক্ষত্রে তিলমোদকদান করিয়া, বহুতর দুর্গম-স্থান এবং ক্ষুরধার পার্বত্য প্রস্তর উত্তীর্ণ হইতে পারে ॥৮॥

পূপান্ পুনর্বসৌ দত্ত্বা তথৈবান্নানি শোভনে ! ।
যশস্বী রূপসম্পন্নো বহ্বন্নো জায়তে কুলে ॥৯॥
পুষ্যেণ কনকং দত্ত্বা কৃতং বা কৃতমেব চ ।
অনালোকেষু লোকেষু সোমবৎ স বিরাজতে ॥১০॥
অশ্লেষায়াস্তু যো রূপ্যমৃষভং বা প্রযচ্ছতি ।
স সর্বভয়নির্ম্মুক্তঃ সম্ভবানধিতিষ্ঠতি ॥১১॥
মঘাসু তিলপূর্ণাণি বর্দ্ধমানানি মানবঃ ।
প্রদায় পুত্রপশুমানিহ প্রেত্য চ মোদতে ॥১২॥
ফল্গুনীপূর্বসময়ে ব্রাহ্মণানামুপোষিতঃ ।
ভক্ষ্যান্ ফাণিতসংযুক্তান্ দত্ত্বা সৌভাগ্যমৃচ্ছতি ॥১৩॥

---

ভারতকৌমুদী

পূপানিতি। পূপান্ পিষ্টকানি। বহূনি অন্নানি যস্য সঃ ॥৯॥

পুষ্যেণেতি। পুষ্যেণ নক্ষত্রেন যুক্তো জনঃ, কৃতম্ অলঙ্কাররূপেণ ঘটিতম্, অকৃতং মূলভূতং বা, কনকং স্বর্ণম্। অনালোকেষু আলোকশূন্যেষু ॥১০॥

অশ্লেষায়ামিতি। সম্ভবতোঽধিতি সম্ভবাঃ সদ্বংশাত্যান্ ॥১১॥

মঘাস্বিতি। বর্দ্ধমানানি শরাববিশেষান্। প্রেত্য পরলোকে ॥১২॥

ফল্গুনীতি। ফল্গুনীপূর্ব্বসময়ে পূর্ব্বফল্গুনীনক্ষত্রে। ফাণিতেন মথিতদুগ্ধসারেণ সংযুক্তান্ ॥১৩॥

ভারতভাবদীপঃ

শ্রুতং মে ইতি ॥১—৫॥ মার্গৈর্মৃগসৰ্দ্ধিভিঃ ॥৬॥ সৌম্যনক্ষত্রে মৃগশিরসি ॥৭—৮॥ পূপান্

---

শোভনে ! মানুষ পুনর্ব্বসুনক্ষত্রে অন্ন ও পিষ্টকদান করিয়া, পরজন্মে সদ্বংশে রূপবান্, যশস্বী ও প্রচুর অন্নশালী হইয়া জন্মগ্রহণ করে ॥৯॥

মানুষ পুষ্যানক্ষত্রে স্বর্ণালঙ্কার কিংবা কেবল স্বর্ণদান করিয়া, আলোকশূন্য লোকেও নিজেই চন্দ্রের ন্যায় দীপ্তি পায় ॥১০॥

যে লোক অশ্লেষানক্ষত্রে রৌপ্য বা বৃষদান করে; সে লোক ইহলোকে সর্ব্বভয়শূন্য থাকিয়া পরজন্মে সদ্বংশে উৎপন্ন হয় ॥১১॥

মানুষ, মঘানক্ষত্রে তিলপূর্ণ শরাবদান করিয়া ইহলোকে পুত্র ও পশুযুক্ত হয় এবং পরলোকে আমোদ অনুভব করে ॥১২॥

মানুষ উপবাসী থাকিয়া ব্রাহ্মণগণকে ফাণিত (মাখনযুক্ত) খাদ্যদান করিয়া সৌভাগ্য লাভ করে ॥১৩॥

ঘৃতক্ষীরসমাযুক্তং বিধিবৎ ষষ্টিকৌদনম্ ।
উত্তরাবিষয়ে দত্ত্বা স্বর্গলোকে মহীয়তে ॥১৪॥
যদ্‌যৎ প্রদীয়তে দানমুত্তরাবিষয়ে নরৈঃ ।
মহাফলমনন্তং তদ্ভবতীতি বিনিশ্চয়ঃ ॥১৫॥
হস্তে হস্তিরথং দত্ত্বা চতুর্যুক্তমুপোষিতঃ ।
প্রাপ্নোতি পরমাল্লোঁকান্ পুণ্যকামসমন্বিতান্ ॥১৬॥
চিত্রায়াং বৃষভং দত্ত্বা পুণ্যগন্ধাংশ্চ ভারত ! ।
চরন্ত্যপ্সরসাং লোকে রমন্তে নন্দনে তথা ॥১৭॥
স্বাত্যামথ ধনং দত্ত্বা যদিষ্টতমমাত্মনঃ ।
প্রাপ্নোতি লোকান্ স শুভানিহ চৈব মহদ্‌যশঃ ॥১৮॥
বিশাখায়ামনড্বাহং ধেনুং দত্ত্বা চ দুগ্ধদাম্ ।
সপ্রাসঙ্গং চ শকটং সধান্যং বস্ত্রসংযুতম্ ॥১৯॥

---

ভারতকৌমুদী

ঘৃতেতি। ষষ্টিকৌদনং ষষ্টিদিনপক্বধান্যবিশেষতণ্ডুলান্নম্। উত্তরাবিষয়ে ফল্গুনীনক্ষত্র-প্রসঙ্গাদুত্তরফল্গুনীনক্ষত্রে ॥১৪॥

যদিতি। উত্তরাবিষয়ে তস্মিন্নুত্তরফল্গুনীনক্ষত্রে ॥১৫॥

হস্ত ইতি। হস্তে হস্তানক্ষত্রে, চতুর্ভির্ধ্বজপতাকাচন্দ্রাতপকিঙ্কিনীজালৈর্যুক্তম্ ॥১৬॥

চিত্রায়ামিতি। পুণ্যগন্ধান্ পবিত্রগন্ধযুক্তানি দ্রব্যানি। নন্দনে ইন্দ্রোদ্যানে ॥১৭॥

স্বাত্যামিতি। স্বাত্যাং স্বাতীনক্ষত্রে। ইহলোকে ॥১৮॥

ভারতভাবদীপঃ

পিষ্টময়ান্ ঘৃতপাচিতপিণ্ডান্ ॥৯॥ অনালোকেষু আলোকান্তরবর্জ্জিতেষু স্বয়ংপ্রকাশেষিত্যর্থঃ ॥১০—১২॥ ফাণিতং গোরসবিকারঃ ॥১৩—১৮॥ প্রাসঙ্গো ধান্যাদিপিধানযোগ্যং

---

মানুষ, উত্তর ফল্গুনীনক্ষত্রে যথাবিধানে ঘৃত ও দুগ্ধযুক্ত ষষ্টিকোদন (ষাইটান্ ধানের ভাত) দান করিয়া স্বর্গলোকে গমন করে ॥১৪॥

মানুষ, উত্তর ফল্গুনীনক্ষত্রে যে যে বস্তু দান করে ; তাহাই অনন্তকালস্থায়ী মহাফলজনক হয়, ইহা নিশ্চয় ॥১৫॥

মানুষ উপবাসী থাকিয়া হস্তানক্ষত্রে ধ্বজপতাকা, চন্দ্রাতপ ও কিঙ্কিনীযুক্ত হস্তিচালনীয় রথদান করিয়া পুণ্য কাম্যসমন্বিত উত্তম স্বর্গসকল লাভ করে ॥১৬॥

ভরতনন্দন! মানুষ চিত্রানক্ষত্রে বৃষ ও পবিত্র গন্ধদ্রব্যদান করিয়া অপ্সরা-দের লোকে বিচরণ করে এবং নন্দনবনে আমোদ অনুভব করিয়া থাকে ॥১৭॥

মানুষ, স্বাতীনক্ষত্রে নিজের বিশেষ অভীষ্ট যে ধন তাহা দান করিয়া পরলোকে মঙ্গলময় স্বর্গ এবং ইহলোকে মহা যশলাভ করে ॥১৮॥

পিতৃন্ দেবাংশ্চ প্রীণাতি প্রেত্য চানন্ত্যমশ্নুতে।
ন চ দুর্গাণ্যবাপ্নোতি স্বর্গলোকঞ্চ গচ্ছতি ॥২০॥ (যুগ্মকম্)
দত্ত্বা যথোক্তং বিপ্রেভ্যো বৃত্তিমিষ্টাং স বিন্দতি।
নরকাদীংশ্চ সংক্লেশান্নাপ্নোতীতি বিনিশ্চয়ঃ ॥২১॥
অনুরাধাসু প্রাবারং বরান্নং সমুপোষিতঃ।
দত্ত্বা যুগশতং চাপি নরঃ স্বর্গে মহীয়তে ॥২২॥
কালশাকং তু বিপ্রেভ্যো দত্ত্বা মর্ত্ত্যঃ সমূলকম্।
জ্যেষ্ঠায়ামৃদ্ধিমিষ্টাং বৈ গতিমিষ্টাং স গচ্ছতি ॥২৩॥
মূলে মূলফলং দত্ত্বা ব্রাহ্মণেভ্যঃ সমাহিতঃ।
পিতৃন্ প্রীণয়তে চাপি গতিমিষ্টাঞ্চ গচ্ছতি ॥২৪॥
অথ পূর্ব্বাস্বাষাঢ়াসু দধিপাত্রাণ্যুপোষিতঃ।
কুলবৃত্তোপসম্পন্নে ব্রাহ্মণে বেদপারগে।
পুরুষো জায়তে প্রেত্য কুলে সুবহুগোধনে ॥২৫॥

ভারতকৌমুদী

বিশাখায়ামিতি। অনড্বাহং বৃষম্। প্রাসঙ্গেন চতুষ্কোণধান্যাধারেণ সহেতি তৎ। প্রেত্য পরলোকে, দুর্গাণি দুর্গমস্থানানি ॥১৯—২০॥

দত্ত্বেতি। যথোক্তং দ্রব্যসমূহম্, বৃত্তিং জীবনোপায়ম্ ॥২১॥

অন্বিতি। প্রবারমুত্তরীয়বস্ত্রম্ ॥২২॥

কালেতি। মর্ত্ত্যো মানুষঃ, সমূলকং মূলযুক্তম্ ॥২৩॥

মূল ইতি। মূলে মূলানক্ষত্রে, মূলং মূলকাদি, ফলং নারিকেলাদি ॥২৪॥

মানুষ বিশাখানক্ষত্রে বৃষ ও দুগ্ধবতী ধেনু এবং চতুষ্কোণপাত্রস্থিত ধান্য ও বস্ত্রযুক্ত শকটদান করিয়া পিতৃগণ ও দেবগণকে সন্তুষ্ট করে; পরলোকে অনন্তাখ্য স্বর্গলাভ করিয়া থাকে; অথচ ইহলোকে দুর্গম স্থানে যায় না এবং মৃত্যুর পরে সাধারণ স্বর্গে যায় ॥১৯—২০॥

মানুষ ব্রাহ্মণগণকে উক্ত দ্রব্যসমূহ দান করিয়া অভীষ্ট জীবনোপায় লাভ করে এবং নরকাদির ক্লেশ অনুভব করে না; ইহা নিশ্চয় ॥২১॥

মানুষ, উপবাসী থাকিয়া অনুরাধানক্ষত্রে উত্তরীয় বস্ত্র ও উত্তমান্নদান করিয়া শতযুগ পর্য্যন্ত স্বর্গে বাস করে ॥২২॥

মানুষ জ্যেষ্ঠানক্ষত্রে ব্রাহ্মণগণকে মূলের সহিত কালশাকদান করিয়া, অভীষ্ট উন্নতি ও গতিলাভ করিয়া থাকে ॥২৩॥

মানুষ, একাগ্রচিত্ত হইয়া মূলানক্ষত্রে ব্রাহ্মণগণকে ফল ও মূলদান করিয়া পিতৃলোককে সন্তুষ্ট করে এবং অভীষ্ট গতিলাভ করিয়া থাকে ॥২৪॥

উদমন্থং সসর্পিষ্কং প্রভূতমধিকাণিতম্ ।
দত্ত্বোত্তরাস্বাষাঢ়াসু সর্ব্বকামানবাপ্নুয়াৎ ॥২৬॥
দুগ্ধং ত্বভিজিতে যোগে দত্ত্বা মধুঘৃতপ্লুতম্ ।
ধর্ম্মনিত্যো মনীষিভ্যঃ স্বর্গলোকে মহীয়তে ॥২৭॥
শ্রবণে কম্বলং দত্ত্বা বস্ত্রান্তরিতমেব বা ।
শ্বেতেন যাতি যানেন স্বর্গলোকানসংবৃতান্ ॥২৮॥
গোপ্রযুক্তং ধনিষ্ঠাসু যানং দত্ত্বা সমাহিতঃ ।
বস্ত্ররাশিধনং সদ্যঃ প্রেত্য রাজ্যং প্রপদ্যতে ॥২৯॥
গন্ধাঞ্শতভিষাযোগে দত্ত্বা সাগুরুচন্দনান্ ।
প্রাপ্নোত্যপ্সরসাং সঙ্ঘান প্রেত্য গন্ধাংশ্চ শাশ্বতান্ ॥৩০॥

---

ভারতকৌমুদী

অথেতি। কুলেন বংশেন বৃত্তেন যাজনাদিনা চ উপসম্পন্নে যুক্তে ব্রাহ্মণে দদ্যেতি শেষঃ। সুবহূনি গোধনানি যস্ত তস্মিন্। ষট্পাদঃ শ্লোকঃ ॥২৫॥

উদেতি। উদকে জলে, মন্থো মন্থনং যস্ত তৎ, প্রভূতং প্রচুরঞ্চ তৎ দধিকাণিতং দধ্নঃ সারম্ ॥২৬॥

দুগ্ধমিতি। অভিজিতে অভিজিন্নামকনক্ষত্রে, যোগে শুভযোগে ॥২৭॥

শ্রবণ ইতি। শ্রবণে নক্ষত্রে, বস্ত্রেনান্তরিতমাবৃতম্। অসংবৃতান্ অনিরুদ্ধান্ ॥২৮॥

গবিতি। যানং শকটম্। বস্ত্ররাশিশ্চ ধনঞ্চেতি তৎ ॥২৯॥

গন্ধানীতি। অগুরুভিশ্চন্দনৈশ্চ সহেতি তান্ ॥৩০॥

---

মানুষ, উপবাসী থাকিয়া পূর্ব্বাষাঢ়ানক্ষত্রে সদ্বংশ ও সদ্বৃত্তিসম্পন্ন বেদপারদর্শী ব্রাহ্মণকে দধিপূর্ণ পাত্রদান করিয়া পরজন্মে বহু গোধনসম্পন্ন বংশে জন্মগ্রহণ করিয়া থাকে ॥২৫॥

মানুষ, উত্তরাষাঢ়ানক্ষত্রে জলকুম্ভে দধি রাখিয়া মন্থন করিয়া তদুত্থিত মাখন ও ঘৃতদান করিয়া সমস্ত অভীষ্ট লাভ করে ॥২৬॥

ধার্ম্মিক মানুষ অভিজিতনক্ষত্রে ও শুভযোগে মধু ও ঘৃতযুক্ত দুগ্ধ পণ্ডিতগণকে দান করিয়া স্বর্গলোকে গমন করে ॥২৭॥

মানুষ, শ্রবণানক্ষত্রে বস্ত্রাবৃত কম্বল দান করিয়া, শ্বেতবর্ণ যানে উঠিয়া অবাধে স্বর্গে গমন করিয়া থাকে ॥২৮॥

মানুষ, ধর্ম্মে একাগ্রচিত্ত হইয়া গোযুক্ত শকট, বহুতর বস্ত্র ও ধনদান করিয়া মৃত্যুর পরে অবিলম্বে রাজ্যলাভ করিয়া থাকে ॥২৯॥

মানুষ, শতভিষানক্ষত্রে অগুরু, চন্দন ও অন্যান্য গন্ধদ্রব্য দান করিয়া পরলোকে বহুতর অপ্সরা ও চিরস্থায়ী গন্ধদ্রব্য লাভ করে ॥৩০॥

পূর্ব্বভাদ্রপদাযোগে রাজমাষান্ প্রদায় তু।
সর্ব্বভক্ষ্যফলোপেতঃ স বৈ প্রেত্য সুখী ভবেৎ ॥৩১॥
ঔরভ্রমুত্তরাযোগে যস্তু মাংসং প্রয়চ্ছতি।
স পিতৄন্ প্রীণয়তি বৈ প্রেত্য চানন্ত্যমশ্নুতে ॥৩২॥
কাংস্যোপদোহনাং ধেনুং রেবত্যাং যঃ প্রযচ্ছতি।
সা প্রেত্য কামানাদায় দাতারমুপতিষ্ঠতি ॥৩৩॥
রথমশ্বসমাযুক্তং দত্ত্বাশ্বিন্যাং নরোত্তমঃ।
হস্ত্যশ্বরথসম্পন্নে বর্চ্চস্বী জায়তে কুলে ॥৩৪॥
ভরণীষু দ্বিজাতিভ্যস্তিলধেনুং প্রদায় বৈ।
গাঃ সুপ্রভূতাঃ প্রাপ্নোতি নরঃ প্রেত্য যশস্তথা ॥৩৫॥

ভীষ্ম উবাচ।

ইত্যেষ লক্ষণোদ্দেশঃ প্রোক্তো নক্ষত্রযোগতঃ।
দেবক্যা নারদেনেহ সা স্নুষাভ্যোঽব্রবীদিদম্ ॥৩৬॥

ভারতকৌমুদী

পূর্ব্বেতি। রাজমাষান্ কলায়বিশেষান্। প্রেত্য পরলোকে ॥৩১॥
ঔরভ্রমিতি। উরভ্রস্য মেষস্যেদমিতি ঔরভ্রম্ ॥৩২॥
কাংস্যেতি। কাংস্যস্য উপদোহনং দোহনপাত্রং যস্যাস্তাম্। সা ধেনুঃ ॥৩৩॥
রথমিতি। বর্চ্চস্বী তেজস্বী ॥৩৪॥
ভরণীষ্বিতি। তিলধেনুং ধেন্বাকারেণ স্থিতং তিলরাশিম্। সুপ্রভূতা অতিপ্রচুরাঃ ॥৩৫॥

মানুষ, পূর্ব্বভাদ্রপদনক্ষত্রে রাজমাষ (শ্বেতকলাই) দান করিয়া পরলোকে সমস্ত খাদ্যসমন্বিত হইয়া সুখী হয় ॥৩১॥

যে লোক উত্তরভাদ্রপদনক্ষত্রে মেষের মাংসদান করে; সে লোক পিতৃগণকে সন্তুষ্ট করে এবং মৃত্যুর পরে অনন্ত স্বর্গলাভ করিয়া থাকে ॥৩২॥

যে লোক রেবতীনক্ষত্রে কাংস্য দোহনপাত্রসমেত ধেনুদান করে; সেই ধেনু সমস্ত কাম্যবস্তু লইয়া পরলোকে সেই দাতার নিকট উপস্থিত হয় ॥৩৩॥

মানুষ, অশ্বিনীনক্ষত্রে অশ্বযুক্ত রথদান করিয়া, পরজন্মে তেজস্বী হইয়া, হস্ত্যশ্বরথযুক্ত বংশে উৎপন্ন হয় ॥৩৪॥

মানুষ, ভরণীনক্ষত্রে ব্রাহ্মণগণকে তিলধেনুদান করিয়া, পরজন্মে প্রচুর গরু ও যশলাভ করে ॥৩৫॥

(৩৬) ইতঃ পরং '…চতুঃষষ্টিতমোঽধ্যায়ঃ'। ভীষ্ম উবাচ। বঙ্গ বর্দ্ধ, '…একোনশততমোঽধ্যায়ঃ'। ভীষ্ম উবাচ। নি।

সর্বান্ কামান্ প্রযচ্ছন্তি যে প্রযচ্ছন্তি কাঞ্চনম্ ।
ইত্যেবং ভগবানত্রিঃ পিতামহসুতোঽব্রবীৎ ॥৩৭॥
পবিত্রমথচায়ুষ্যং পিতৄণামক্ষয়ঞ্চ তৎ ।
সুবর্ণং মনুজেন্দ্রেণ হরিশ্চন্দ্রেণ কীর্ত্তিতম্ ॥৩৮॥
পানীয়ং পরমং দানং দানানাং মনুরব্রবীৎ ।
তস্মাৎ কূপাংশ্চ বাপীশ্চ তড়াগানি চ খানয়েৎ ॥৩৯॥
অর্দ্ধং পাপস্য হরতি পুরুষস্যেহ কর্ম্মণঃ ।
কূপঃ প্রবৃত্তপানীয়ঃ সুপ্রবৃত্তশ্চ নিত্যশঃ ॥৪০॥
সর্ব্বং তারয়তে বংশং যস্য খাতে জলাশয়ে ।
গাবঃ পিবন্তি বিপ্রাশ্চ সাধবশ্চ নরাঃ সদা ॥৪১॥

---

## ভারতকৌমুদী

ইতীতি । লক্ষণোদ্দেশো দানীয়দ্রব্যোল্লেখঃ । স্নুষাভ্যঃ পুত্রবধূভ্যঃ ॥৩৬॥

সর্বানিতি । প্রযচ্ছন্তি দেবাঃ । পিতামহস্য ব্রহ্মণঃ সুতঃ ॥৩৭॥

পবিত্রমিতি । আয়ুষ্যমায়ুর্জ্জনকম্, অক্ষয়ং অক্ষয়সন্তোষকরম্ ॥৩৮॥

পানীয়মিতি । পানীয়ং জলসম্বন্ধি । খানয়েৎ তৎপানীয়দানায় ॥৩৯॥

অর্দ্ধমিতি । প্রবৃত্তং জাতং পানীয়ং যত্র সঃ, নিত্যশঃ সুপ্রবৃত্তো ভূতেভ্যো জলদানায়াবস্থিতঃ কূপঃ, ইহজগতি পুরুষস্য কূপকর্ত্তুর্নরস্য, পাপস্য কর্ম্মণঃ অর্দ্ধং হরতি নাশয়তি ॥৪০॥

সর্ব্বমিতি । তারয়তে পাপাদুদ্ধরতি ॥৪১॥

## ভারতভাবদীপঃ

চতুরস্রম্ ॥১৯—২৫॥ উদমন্থম্ উদকুম্ভযুক্তং সক্তুবিকারম্ ॥২৬—৩১॥ উরভ্রঃ পশুবিশেষঃ

---

ভীষ্ম বলিলেন—'দেবর্ষি নারদ, দেবকীর নিকটে নক্ষত্রযোগে এই বিভিন্ন দ্রব্যদানের বিষয় বলিয়াছিলেন ; সেই দেবকী আবার পুত্রবধূগণের নিকটে ইহা কহিয়াছিলেন ॥৩৬॥

যাহারা স্বর্ণদান করে, দেবতারা তাহাদের সমস্ত অভীষ্ট বস্তু দান করিয়া থাকেন । ইহা ব্রহ্মার পুত্র ভগবান্ অত্রি বলিয়াছেন ॥৩৭॥

রাজা হরিশ্চন্দ্র বলিয়া গিয়াছেন যে, সুবর্ণ পবিত্র, আয়ুষ্কর এবং পিতৃলোকের অক্ষয় সন্তোষজনক ॥৩৮॥

মনু বলিয়াছেন যে, দানের মধ্যে জলদান একটী উত্তমদান । অতএব মানুষ, কূপ, দীর্ঘিকা ও অন্যান্যবিধ জলাশয় খনন করাইবে ॥৩৯॥

জলসম্পন্ন কূপ প্রত্যহ জলদানে প্রবৃত্ত হইয়া, এই জগতে কূপ-খননকারী মানুষের পাপের অর্দ্ধ নষ্ট করে ॥৪০॥

নিদাঘকালে পানীয়ং যস্য তিষ্ঠত্যবারিতম্।
স দুর্গং বিষমং কৃৎস্নং ন কদাচিদবাপ্নুতে ॥৪২॥
বৃহস্পতের্ভগবতঃ পূষ্ণশ্চৈব ভগস্য চ।
অশ্বিনোশ্চৈব বহ্নেশ্চ প্রীতির্ভবতি সর্পিষা ॥৪৩॥
পরমং ভেষজং হ্যেতদ্ যজ্ঞানামেতদুত্তমম্।
রসানামুত্তমং চৈতৎ ফলানাং চৈতদুত্তমম্ ॥৪৪॥
ফলকামো যশস্কামঃ পুষ্টিকামশ্চ নিত্যদা।
ঘৃতং দদ্যাদ্দ্বিজাতিভ্যঃ পুরুষঃ শুচিরাত্মবান্ ॥৪৫॥
ঘৃতং মাসে আশ্বযুজি বিপ্রেভ্যো যঃ প্রযচ্ছতি।
তস্মৈ প্রয়চ্ছতো রূপং প্রীতৌ দেবাবিহাশ্বিনৌ ॥৪৬॥

ভারতকৌমুদী

নিদাঘেতি। নিদাঘকালে গ্রীষ্মসময়ে। অবারিতং কস্যাপি সম্বন্ধে অনিষিদ্ধম্ ॥৪২॥
বৃহস্পতেরিতি। পূষ্ণঃ সূর্য্যস্য, ভগস্য তদাখ্যদেবস্য। সর্পিষা ঘৃতদানেন ॥৪৩॥
পরমমিতি। ভেষজং পাপনাশৌষধম্ এতদ্ঘৃতদানম্ ॥৪৪॥
ফলেতি। ফলকামঃ স্বর্গাদিকামনাবান্। আত্মবান্ সযত্নঃ ॥৪৫॥

ভারতভাবদীপঃ

অজো বা ॥৩২—৩৬॥ সর্ব্বানিতি ॥৩৭—৪১॥ সোপচ্ছন্দঃ সোপকরণঃ। করকান্ পাত্রবিশেষান্ ॥৪২॥ অগ্রং বৃত্তিক্ষেত্রাদি তদর্থম্ উৎকোচং বিনা, উপস্পর্শনং দানম্ ॥৪৩—৫৫॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে
ত্রিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫৩॥

গো, ব্রাহ্মণ, সাধু ও সাধারণ মানুষেরা, যাঁহার নির্ম্মিত জলাশয়ে সর্ব্বদা জলপান করেন; তিনি সমস্ত বংশকে পাপ হইতে উদ্ধার করিয়া থাকেন ॥৪১॥

গ্রীষ্মকালে যাঁহার জলাশয়ের জল অবারিত থাকে; তিনি কখনও সর্ব্বপ্রকার বিষম সঙ্কট ভোগ করেন না ॥৪২॥

ঘৃতদান করিলে, বৃহস্পতি, ভগবান্ সূর্য্য, ভগদেব, অশ্বিনীকুমারদ্বয় ও অগ্নিদেবের প্রীতি হইয়া থাকে ॥৪৩॥

এই ঘৃতদান পাপনাশের মহৌষধ এবং এই ঘৃতদান যজ্ঞের মধ্যে শ্রেষ্ঠ। কারণ, এই ঘৃত, রসের মধ্যে উত্তম ও ফলের মধ্যে শ্রেষ্ঠ ॥৪৪॥

স্বর্গাদি ফলকামী, যশের অভিলাষী পুষ্টিপ্রার্থী মানুষ পবিত্র ও যত্নবান্ হইয়া প্রত্যহ ব্রাহ্মণগণকে ঘৃতদান করিবে ॥৪৫॥

পায়সং সর্পিষা মিশ্রং দ্বিজেভ্যো যঃ প্রযচ্ছতি।
গৃহং তস্য ন রক্ষাংসি ধর্ষয়ন্তি কদাচন ॥৪৭॥
পিপাসয়া ন ম্রিয়তে সোপচ্ছন্দশ্চ জায়তে।
ন প্রাপ্নুয়াচ্চ ব্যসনং করকান্ যঃ প্রযচ্ছতি ॥৪৮॥
প্রয়তো ব্রাহ্মণাগ্রে যঃ শ্রদ্ধয়া পরয়া যুতঃ।
উপস্পর্শনষড়্ভাগং লভতে পুরুষঃ সদা ॥৪৯॥
যঃ সাধনার্থং কাষ্ঠানি ব্রাহ্মণেভ্যঃ প্রযচ্ছতি।
প্রতাপনার্থং রাজেন্দ্র! বৃত্তবদ্ভ্যঃ সদা নরঃ ॥৫০॥
সিধ্যন্ত্যর্থাঃ সদা তস্য কার্য্যাণি বিবিধানি চ।
উপর্য্যুপরি শত্রূণাং বপুষা দীপ্যতে চ সঃ ॥৫১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ঘৃতমিতি। আশ্বযুজি আশ্বিনে। রূপং সৌন্দর্য্যম্ ॥৪৬॥

পায়সমিতি। রক্ষাংসি রাক্ষসাঃ, ধর্ষয়ন্তি অভিভবন্তি ॥৪৭॥

পিপাসয়েতি। সোপচ্ছন্দঃ সমস্তগৃহোপকরণযুক্তঃ। ব্যসনং বিপদম্, করকান্ কমণ্ডলূন্ ॥৪৮॥

প্রয়ত ইতি। যঃ পুরুষঃ প্রয়তঃ পবিত্রঃ, পরয়া শ্রদ্ধয়া যুতশ্চ সন্, ব্রাহ্মণস্যাগ্রে সম্মুখে তৎ কাম্যং দদাতীতি শেষঃ, সঃ পুরুষঃ, উপস্পর্শনস্য পরকৃতদানস্যাপি ষড়্ভাগং লভতে ॥৪৯॥

য ইতি। সাধনার্থং পাকসম্পাদনার্থম্। প্রতাপনার্থং জলাদীনামুষ্ণীকরণার্থম্, বৃত্তবদ্ভ্যো যাজনাদিবৃত্তিশালিভ্যঃ, অর্থাঃ প্রয়োজনানি। শত্রূনভিভবিতুমর্হতীতি দ্বিতীয়ার্দ্ধতাৎপর্য্যম্ ॥৫০—৫১॥

যে লোক আশ্বিন মাসে ব্রাহ্মণগণকে ঘৃতদান করে; অশ্বিনীকুমারেরা সন্তুষ্ট হইয়া তাহাকে সৌন্দর্য্যদান করিয়া থাকেন ॥৪৬॥

যে মানুষ ব্রাহ্মণগণকে ঘৃতমিশ্রিত পায়সদান করে; রাক্ষসেরা কখনও তাহার গৃহ আক্রমণ করে না ॥৪৭॥

যে লোক কমণ্ডলুদান করে, সে লোক বিপদে পতিত হয় না; পিপাসায় মরে না এবং তাহার সমস্ত গৃহোপকরণই হয় ॥৪৮॥

যে মানুষ পবিত্র ও পরম শ্রদ্ধাযুক্ত হইয়া, ব্রাহ্মণের সম্মুখে তাঁহার অভীষ্ট-বস্তু দান করে; সে লোক সর্ব্বদাই পরকৃত দানের ছয়ভাগের একভাগ ফল-লাভ করিয়া থাকে ॥৪৯॥

রাজশ্রেষ্ঠ! যে মানুষ, সদ্বৃত্তিসম্পন্ন ব্রাহ্মণকে পাক ও দুগ্ধাদি সন্তপ্ত করিবার জন্য কাষ্ঠদান করে; সর্ব্বদাই তাহার সমস্ত প্রয়োজন ও নানাবিধ-

ভগবাংশ্চাপি সম্প্রীতো বহ্নির্ভবতি নিত্যশঃ।
ন তং ত্যজন্তি পশবঃ সংগ্রামে চ জয়ত্যপি ॥৫২॥
পুত্রাঞ্শ্রিয়ঞ্চ লভতে যশ্ছত্রং সম্প্রয়চ্ছতি।
ন চক্ষুর্ব্যাধিং লভতে যজ্ঞভাগমথাশ্নুতে ॥৫৩॥
নিদাঘকালে বর্ষে বা যশ্ছত্রং সম্প্রয়চ্ছতি।
নাস্য কশ্চিন্মনোদাহঃ কদাচিদপি জায়তে ॥৫৪॥
কৃচ্ছ্রাৎ স বিষমাচ্চৈব ক্ষিপ্রং মোক্ষমবাপ্নুতে।
প্রদানং সর্ব্বদানানাং শকটস্য বিশাম্পতে॥
এবমাহ মহাভাগ শাণ্ডিল্যো ভগবানৃষিঃ ॥৫৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন পর্ব্বণি দানধর্ম্মে দানধর্ম্মকথনে ত্রিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

ভগবানিতি। তং কাষ্ঠদাতারম্, পশবো গবাদয়ঃ ॥৫২॥

পুত্রানিতি। শ্রিয়ং সম্পদম্। যজ্ঞভাগং যজ্ঞস্য কিয়ৎ ফলম্ ॥৫৩॥

নিদাঘেতি। বর্ষে বর্ষাকালে। মনোদাহশ্চিত্তসন্তাপঃ ॥৫৪॥

কৃচ্ছ্রাদিতি। সর্বদানানাং মধ্যে শকটস্য প্রদানং প্রকৃষ্টং দানং যঃ করোতীতি শেষঃ। ষট্পাদঃ শ্লোকঃ ॥৫৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে ত্রিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

---

কার্য্য সিদ্ধ হয় এবং সে লোক, শত্রুগণের উপরে দেহের শক্তিতে প্রভুত্ব করিতে পারে ॥৫০—৫১॥

ভগবান্ অগ্নিদেবও কাষ্ঠদাতার উপরে সন্তুষ্ট হন, গবাদিপশুগণ তাহাকে ত্যাগ করে না এবং সে লোক যুদ্ধেও জয়লাভ করে ॥৫২॥

যে লোক ছত্রদান করে, সে লোক বহুতর পুত্র ও সম্পদ্ লাভ করে এবং যজ্ঞের ফল পায়; অথচ তাহার চক্ষুর কোন রোগ হয় না ॥৫৩॥

যে মানুষ গ্রীষ্মকালে বা বর্ষাকালে ছত্রদান করে, তাহার মনে কখনও কোন সন্তাপ হয় না ॥৫৪॥

যে লোক সর্বদানশ্রেষ্ঠ শকটদান করে; সে লোক দারুণ কষ্ট হইতে সত্বরই মুক্তি পায়। নররনাথ! ভগবান্ মহাত্মা শাণ্ডিল্যমুনি এইরূপ বলিয়াছেন ॥৫৫॥

---

* '...পঞ্চষষ্টিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '...শততমোঽধ্যায়ঃ'—নি।

# চতুঃপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

দহ্যমানায় বিপ্রায় যঃ প্রয়চ্ছত্যুপানহৌ।
যৎফলং তস্য ভবতি তন্মে ব্রূহি পিতামহ! ॥১॥

ভীষ্ম উবাচ।

উপানহৌ প্রয়চ্ছেদ্ যো ব্রাহ্মণেভ্যঃ সমাহিতঃ।
মর্দ্দতে কণ্টকান্ সর্ব্বান্ বিষমান্নিস্তরত্যপি ॥২॥
স শত্রূণামুপরি চ সন্তিষ্ঠতি যুধিষ্ঠির!।
যানং চাশ্বতরীযুক্তং তস্য শুভ্রং বিশাম্পতে! ॥৩॥
উপতিষ্ঠতি কৌন্তেয়! রৌপ্যকাঞ্চনভূষিতম্।
শকটং দম্যসংযুক্তং দত্তং ভবতি চৈব হি ॥৪॥

---

ভারতকৌমুদী

দহ্যেতি। দহ্যমানায় রবিকিরণসন্তপ্তভূমৌ গমনকালে সন্তপ্যমানচরণায়। উপানহৌ চর্ম্মপাদুকাদ্বয়ম্ ॥১॥

উপেতি। বিষমান্ উচ্চনীচভূভাগান্ ॥২॥

স ইতি। জন্মান্তরে তস্য তাদৃশং যানং ভবতীতি শেষঃ ॥৩॥

উপেতি। যেন দম্যাভ্যাং ত্রিবর্ষবয়স্কাভ্যাং বৃষাভ্যাং সংযুক্তং শকটং দত্তং ভবতি; তস্য জন্মান্তরে রৌপ্যকাঞ্চনভূষিতং শকটমুপতিষ্ঠতি ॥৪॥

---

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! যে লোক সন্তপ্তচরণ ব্রাহ্মণকে চর্ম্মপাদুকা দান করে; তাহার যে ফল হয়, তাহা আপনি আমার নিকট বলুন?' ॥১॥

ভীষ্ম বলিলেন—'যে লোক ভক্তিযুক্ত হইয়া ব্রাহ্মণগণকে চর্ম্মপাদুকাযুগল দান করে; সে লোক সমস্ত কণ্টকমর্দ্দন করিয়া চলিতে পারে এবং বিষম স্থানও অতিক্রম করিতে সমর্থ হয় ॥২॥

নরনাথ যুধিষ্ঠির! সেই চর্ম্মপাদুকাদাতা শত্রুগণের উপরে আধিপত্য করিতে পারে এবং জন্মান্তরে তাহার শুভ্রবর্ণ অশ্বতরীযুক্ত যান হয় ॥৩॥

কুন্তীনন্দন! যে লোক তরুণ বৃষযুগলযুক্ত শকটদান করে, তাহার স্বর্ণ ও রৌপ্যভূষিত শকট হয় ॥৪॥

যুধিষ্ঠির উবাচ।

যৎ ফলং তিলদানে চ ভূমিদানে চ কীর্ত্তিতম্‌।
গোদানে চান্নদানে চ ভূয়স্তদ্‌ ব্রূহি কৌরব! ॥৫॥

ভীষ্ম উবাচ।

শৃণুষ্ব মম কৌন্তেয়! তিলদানস্য যৎ ফলম্‌।
নিশম্য চ যথান্যায়ং প্রযচ্ছ কুরুসত্তম! ॥৬॥
পিতৃণাং পরমং ভোজ্যং তিলাঃ সৃষ্টাঃ স্বয়ম্ভুবা।
তিলদানেন বৈ তস্মাৎ পিতৃপক্ষঃ প্রমোদতে ॥৭॥
মাঘমাসে তিলান্‌ যস্তু ব্রাহ্মণেভ্যঃ প্রযচ্ছতি।
সর্ব্বসত্ত্বসমাকীর্ণং নরকং স ন পশ্যতি ॥৮॥
সর্ব্বসত্রৈশ্চ যজতে যস্তিলৈর্যজতে পিতৄন্‌।
ন চাকামেন দাতব্যং তিলশ্রাদ্ধং কদাচন ॥৯॥
মহর্ষেঃ কশ্যপস্যৈতে গাত্রেভ্যঃ প্রসৃতাস্তিলাঃ।
ততো দিব্যং গতা ভাবং প্রদানেষু তিলাঃ প্রভো! ॥১০॥

---

ভারতকৌমুদী

যদিতি। পুনরুক্তৌ প্রার্থনাবিশেষজ্ঞানার্থেতি বোধ্যম্‌ ॥৫॥
শৃণুষ্বেতি। নিশম্য শ্রুত্বা, প্রযচ্ছ তিলান্‌ দেহি ॥৬॥
পিতৃণামিতি। স্বয়ম্ভুবা ব্রহ্মণা। পিতৃপক্ষঃ পিতৃগণঃ ॥৭॥
মাঘেতি। সর্ব্বৈঃ সত্ত্বৈর্হিংস্রজন্তুভিঃ সমাকীর্ণং ব্যাপ্তম্‌ ॥৮॥
সর্ব্বেতি। যজতে তিলৈঃ শ্রাদ্ধেন পূজয়তি; সঃ সর্ব্বসত্রৈঃ সর্ব্বযজ্ঞৈর্যজতে। একতিলদানং সর্ব্বযজ্ঞকরণতুল্যমিত্যর্থঃ ॥৯॥

---

যুধিষ্ঠির বলিলেন—'কুরুনন্দন! তিলদান, ভূমিদান, গোদান ও অন্নদানে আপনি যে ফল বলিয়াছেন, তাহা পুনরায় সবিশেষভাবে বলুন ॥৫॥

ভীষ্ম বলিলেন—'কৌরবশ্রেষ্ঠ কুন্তীনন্দন! তিলদানের যে ফল, তাহা তুমি আমার নিকট শ্রবণ কর এবং শ্রবণ করিয়া যথানিয়মে তিলদান কর ॥৬॥

ব্রহ্মা পিতৃলোকের উৎকৃষ্ট খাদ্যরূপে তিলসৃষ্টি করিয়াছেন। অতএব তিলদানে পিতৃগণ আনন্দিত হন ॥৭॥

যে লোক মাঘমাসে ব্রাহ্মণগণকে তিলদান করে; সে লোক সর্বপ্রকার হিংস্রজন্তুব্যাপ্ত নরকদর্শন করে না ॥৮॥

যে মানুষ তিলদ্বারা পিতৃলোকের পূজা করে; সে মানুষ সমস্ত যজ্ঞই করিয়া থাকে। মানুষ নিষ্কাম হইয়া তিলশ্রাদ্ধ করিবে না ॥৯॥

পৌষ্টিকা রূপদাশ্চৈব তথা পাপবিনাশনাঃ।
তস্মাৎ সর্বপ্রদানেভ্যস্তিলদানং বিশিষ্যতে ॥১১॥
আপস্তম্বশ্চ মেধাবী শঙ্খশ্চ লিখিতস্তথা।
মহর্ষির্গৌতমশ্চাপি তিলদানৈর্দ্দিবং গতাঃ ॥১২॥
তিলহোমরতা বিপ্রাঃ সর্ব্বে সংযতমৈথুনাঃ।
সমা গব্যেন হবিষা প্রবৃত্তিষু চ সংস্থিতাঃ ॥১৩॥
সর্ব্বেষামপি দানানাং তিলদানং বিশিষ্যতে।
অক্ষয়ং সর্বদানানাং তিলদানমিহোচ্যতে ॥১৪॥
উচ্ছিন্নে তু পুরা হব্যে কুশিকর্ষিঃ পরন্তপঃ।
তিলৈরগ্নিত্রয়ং হুত্বা প্রাপ্তবান্ গতিমুত্তমাম্ ॥১৫॥

---

ভারতকৌমুদী

মহর্ষেরিতি। প্রসৃতা নির্গতাঃ। দিব্যং স্বর্গীয়ম্ ॥১০॥

পৌষ্টিকা ইতি। পৌষ্টিকাঃ পুষ্টিজনকাঃ ॥১১॥

আপেতি। লিখিতো নাম মুনিবিশেষঃ। দিবং স্বর্গম্ ॥১২॥

তিলেতি। সংযতং কেবলশাস্ত্রানুমোদিতং মৈথুনং যেষাং তে। গব্যেন হবিষা ঘৃতেন, সমা হোমবিষয়ে তুল্যাস্তিলাঃ। অতএব তে তিলাস্তেষাং বিপ্রাণাং প্রবৃত্তিষু হোমেচ্ছাসু সংস্থিতাঃ ॥১৩॥

সর্ব্বেষামিতি। অক্ষয়মক্ষয়ফলজনকম্ ॥১৪॥

উচ্ছিন্ন ইতি। উচ্ছিন্নে বিলুপ্তে, হব্যে ঘৃতে। অগ্নিত্রয়ং দক্ষিণাগ্নিগার্হপত্যাহবনীয়ান্ ত্রীনগ্নীন্ ॥১৫॥

---

রাজা! এই তিলসকল মহর্ষি কশ্যপের গাত্র হইতে নির্গত হইয়াছে। অতএব তিলসকল দানের বেলায় দিব্য ভাব প্রাপ্ত হয় ॥১০॥

তিলসকল পুষ্টি ও রূপজনক এবং পাপনাশক। সেই জন্য অন্য সমস্ত বস্তু-দান হইতে তিলদান শ্রেষ্ঠ ॥১১॥

মেধাবী, আপস্তম্ব, শঙ্খ, লিখিত ও মহর্ষি গৌতম তিলদান করিয়াই স্বর্গে গিয়াছেন ॥১২॥

ব্রাহ্মণেরা সকলে সংযতমৈথুন হইয়া তিলদ্বারা হোমে নিরত হন। কারণ, তিল গব্যঘৃতের তুল্য। এইজন্যই সেই তিল হোমবিষয়ে তাঁহাদের অভিপ্রেত হয় ॥১৩॥

সমস্ত দানের মধ্যে তিলদান শ্রেষ্ঠ এবং তিলদান সমস্ত দানের মধ্যে অক্ষয় ফলজনক বলিয়া কথিত হইয়া থাকে ॥১৪॥

ইতি প্রোক্তং কুরুশ্রেষ্ঠ! তিলদানমনুত্তমম্।
বিধানং যেন বিধিনা তিলানামিহ শস্যতে ॥১৬॥
অত ঊর্দ্ধং নিবোধেদং দেবানাং যষ্টুমিচ্ছতাম্।
সমাগমে মহারাজ! ব্রহ্মণা বৈ স্বয়ম্ভুবা ॥১৭॥
দেবাঃ সমেত্য ব্রহ্মাণং ভূমিভাগে যিযক্ষবঃ।
শুভং দেশমযাচন্ত যজেম ইতি পার্থিব! ॥১৮॥

দেবা ঊচুঃ।

ভগবংস্ত্বং প্রভুর্ভূমেঃ সর্বস্য ত্রিদিবস্য চ।
যজেমহি মহাভাগ! যজ্ঞং ভবদনুজ্ঞয়া ॥১৯॥
নাননুজ্ঞাতভূমির্হি যজ্ঞস্য ফলমশ্নুতে।
ত্বং হি সর্ব্বস্য জগতঃ স্থাবরস্য চরস্য চ।
প্রভুর্ভবসি তস্মাত্ত্বং সমনুজ্ঞাতুমর্হসি ॥২০॥

---

ভারতকৌমুদী

ইতীতি। যেন বিধিনা তিলানাং বিধানং দানকরণম্ ॥১৬॥
অত ইতি। নিবোধ শৃণু, ইদং বৃত্তম্ ॥১৭॥
দেবা ইতি। যিযক্ষবো যষ্টুমিচ্ছবঃ। ইতি উক্ত্বা ॥১৮॥
ভগবন্নিতি। প্রভুঃ সৃষ্টিকরণাদধিপতিঃ ॥১৯॥
নেতি। অননুজ্ঞাতা প্রভুনা নানুমতা ভূমির্যস্য সঃ। অনুজ্ঞাতং ভূমৌ যজ্ঞকরণায়ানুমতম্। ষট্পাদঃ শ্লোকঃ ॥২০॥

---

পূর্ব্বকালে একদা ঘৃত বিলুপ্ত হইলে শত্রুসন্তাপক কুশিক মুনি, তিলদ্বারা দক্ষিণাগ্নি, গার্হপত্য ও আহবনীয় এই তিনটী অগ্নিতে হোম করিয়া উত্তম গতি লাভ করিয়াছিলেন ॥১৫॥

কৌরবশ্রেষ্ঠ! যে বিধি অনুসারে তিলদান প্রশস্ত হয়; এই সেই সর্বোত্তম তিলদানবিধান বলিলাম ॥১৬॥

মহারাজ! ইহার পরে স্বয়ম্ভু ব্রহ্মার সহিত যজ্ঞার্থী দেবগণের সম্মেলনের এই বৃত্তান্ত শ্রবণ কর ॥১৭॥

রাজা! একদা দেবতারা পৃথিবীতে যজ্ঞ করিবার ইচ্ছা করিয়া ব্রহ্মার নিকটে যাইয়া 'আমরা যজ্ঞ করিব' এই কথা বলিয়া মঙ্গলময় স্থান প্রার্থনা করিয়াছিলেন ॥১৮॥

দেবতারা বলিয়াছিলেন—'ভগবন্ মহাভাগ! আপনি পৃথিবী ও স্বর্গের অধিপতি। অতএব আপনার অনুমতিক্রমে আমরা পৃথিবীতে যজ্ঞ করিব ॥১৯॥

ব্রহ্মোবাচ।

দদানি মেদিনীভাগং ভবদ্ভ্যোঽহং সুরর্ষভাঃ!।
যস্মিন্ দেশে করিষ্যধ্বং যজ্ঞান্ কশ্যপনন্দনাঃ! ॥২১॥

দেবা ঊচুঃ।

ভগবন্! কৃতকার্য্যাঃ স্ম যক্ষ্যামঃ স্বাপ্তদক্ষিণৈঃ।
ইমং তু দেশং মুনয়ঃ পর্য্যুপাসন্তি নিত্যদা ॥২২॥
ততোঽগস্ত্যশ্চ কণ্বশ্চ ভৃগুরত্রির্বৃষাকপিঃ।
অসিতো দেবলশ্চৈব দেবযজ্ঞমুপাগমন্ ॥২৩॥
ততো দেবা মহাত্মান ঈজিরে যজ্ঞমচ্যুতম্।
তথা সমাপয়ামাসুর্যথাকালং সুরর্ষভাঃ ॥২৪॥

ভারতকৌমুদী

দদানীতি। মেদিনীভাগং যুষ্মদভিমতং পৃথিব্যা অংশম্ ॥২১॥
ভগবন্নিতি। স্বাপ্তা অতিপ্রচুরা দক্ষিণা যেষাং তৈর্যজ্ঞৈঃ ॥২২॥
তত ইতি। উপাগমন্ তদ্যজ্ঞসম্পাদনায় ॥২৩॥
তত ইতি। ঈজিরে চক্রুঃ, অচ্যুতং বেদবিধানাদভ্রষ্টম্ ॥২৪॥

---

কারণ; ভূস্বামী যে ভূমির অনুমতি না দেন, সেই ভূমিতে যজ্ঞ করিলে তাহার ফল হয় না; এদিকে আপনি স্থাবরজঙ্গমাত্মক সমস্ত জগতের অধিপতি। অতএব আপনি পৃথিবীতে যজ্ঞ করিবার জন্য আমাদিগকে অনুমতি করুন ॥২০॥

ব্রহ্মা বলিয়াছিলেন—'কশ্যপনন্দন দেবশ্রেষ্ঠগণ! তোমরা যে স্থানে যজ্ঞ করিবে, আমি তোমাদিগকে পৃথিবীর সেই অংশ দান করিলাম' ॥২১॥

দেবগণ বলিয়াছিলেন—'ভগবন্! আমরা কৃতকার্য্য হইলাম। যেহেতু, এখন আমরা প্রচুর দক্ষিণাযুক্ত যজ্ঞ করিতে পারিব। মুনিরা সর্ব্বদা এই স্থানের আদর করেন ॥২২॥

তাহার পর অগস্ত্য, কণ্ব, ভৃগু, অত্রি, বৃষাকপি, অসিত ও দেবল সেই যজ্ঞে উপস্থিত হইলেন ॥২৩॥

তাহার পর মহাত্মা দেবতারা যথাবিধানে যজ্ঞ আরম্ভ করিলেন এবং যথাকালে তাহা সমাপন করিলেন ॥২৪॥

---

(২১) কাশ্যপনন্দনাঃ বঙ্গ বৰ্দ্ধ—নি।
(২২) যক্ষ্যহে স্বাপ্তদক্ষিণে·· বঙ্গ বৰ্দ্ধ।

ত ইষ্টযজ্ঞাস্ত্রিদশা হিমবত্যচলোত্তমে।
ষষ্ঠমংশং ক্রতোস্তস্য ভূমিদানং প্রচক্রিরে ॥২৫॥
প্রাদেশমাত্রং ভূমেস্তু যো দদ্যাদনুপস্কৃতম্।
ন সীদতি স কৃচ্ছ্রেষু ন চ দুর্গাণ্যবাপ্নুতে ॥২৬॥
শীতবাতাতপসহাং গৃহভূমিং সুসংস্কৃতাম্।
প্রদায় সুরলোকস্থঃ পুণ্যান্তেঽপি ন চাল্যতে ॥২৭॥
মুদিতো বসতি প্রাজ্ঞঃ শক্রেণ সহ পার্থিব !।
প্রতিশ্রয়প্রদানাচ্চ সোঽপি স্বর্গে মহীয়তে ॥২৮॥
অধ্যাপককুলে জাতঃ শ্রোত্রিয়ো নিয়তেন্দ্রিয়ঃ।
গৃহে যস্য বসেত্তুষ্টঃ প্রধানং লোকমশ্নুতে ॥২৯॥

---

ভারতকৌমুদী

ত ইতি। ইষ্টযজ্ঞাঃ কৃতযজ্ঞাঃ। ষষ্ঠমংশং ষষ্ঠাংশফলতুল্যফলজনকম্ ॥২৫॥

প্রাদেশেতি। অনুপস্কৃতং খননাদিনা ন বিকৃতীকৃতম্ ॥২৬॥

শীতেতি। শীতবাতাতপসহাং সুষ্ঠুগৃহনির্ম্মাণেন, সুসংস্কৃতাং পরিষ্কৃতাম্। ন চাল্যতে তস্মাৎ সুরলোকাদ্দেবৈর্ন পাত্যতে ॥২৭॥

মুদিত ইতি। প্রতিশ্রয়স্য ভবনস্য প্রদানাৎ ॥২৮॥

অধ্যাপকেতি। গৃহে দত্তে। প্রধানং লোকং ব্রহ্মলোকম্ ॥২৯॥

ভারতভাবদীপঃ

দহ্যমানায়েতি ॥১—২২॥ ইমং হিমবৎসন্নিহিতম্ ॥২৩—২৪॥ হিমবতি হিমবৎসমীপে কুরুক্ষেত্রে, "যেষাং কুরুক্ষেত্রং বেদিরাসীদি"তি শ্রুতেঃ ॥২৫—২৭॥ প্রতিশ্রয়ো বাসার্থং স্থলম্ ॥২৮॥

---

পরে সেই দেবতারা পর্ব্বতশ্রেষ্ঠ হিমালয়ে যজ্ঞ সমাপন করিয়া সেই যজ্ঞের ষষ্ঠভাগফলের তুল্যফলজনক ভূমিদান করিলেন ॥২৫॥

যে লোক যথাবস্থিত প্রাদেশমাত্র পরিমিত ভূমিও দান করে, সে লোক কষ্টে অবসন্ন হয় না এবং দুর্গম স্থানে যায় না ॥২৬॥

মানুষ শীত, বায়ু ও আতপনিবারণযোগ্যা ও পরিষ্কৃতা গৃহভূমি দান করিয়া, স্বর্গে যাইয়া পুণ্যক্ষয় হইলেও পতিত হয় না ॥২৭॥

রাজা! মানুষ গৃহদান করিয়া স্বর্গে যায় এবং সেখানে যাইয়া, আনন্দিত হইয়া ইন্দ্রের সহিত বাস করে ॥২৮॥

যাঁহার প্রদত্ত গৃহে মানুষ সন্তুষ্ট হইয়া বাস করে, তিনি ব্রহ্মলোকে গমন করেন এবং তৎপরে অধ্যাপকবংশে জন্মগ্রহণ করিয়া জিতেন্দ্রিয় শ্রোত্রিয় হন ॥২৯॥

তথা গবার্থে শরণং শীতবর্ষসহং দৃঢ়ম্ ।
আসপ্তমং তারয়তি কুলং ভরতসত্তম ! ॥৩০॥
ক্ষেত্রভূমিং দদল্লোকে শুভাং শ্রিয়মবাপ্নুয়াৎ ।
রত্নভূমিং প্রদদ্যাত্তু কুলবংশং প্রবর্দ্ধয়েৎ ॥৩১॥
ন চোষরাং ন নির্দ্দগ্ধাং মহীং দদ্যাৎ কথঞ্চন ।
ন শ্মশানপরীতাং চ ন চ পাপনিষেবিতাম্ ॥৩২॥
পারক্যে ভূমিদেশে তু পিতৄণাং নির্ব্বপেত্তু যঃ ।
তদ্ভূমিং বাপি পিতৃভিঃ শ্রাদ্ধং কর্ম্ম বিহন্যতে ॥৩৩॥
তস্মাৎ ক্রীত্বা মহীং দদ্যাৎ স্বল্পামপি বিচক্ষণঃ ।
পিণ্ডঃ পিতৃভ্যো দত্তো বৈ তস্যাং ভবতি শাশ্বতঃ ॥৩৪॥

ভারতকৌমুদী

তথেতি। তথা দদাতি, শরণং গৃহম্। কুলং স্বকুলজাতং পুরুষম্ ॥৩০॥

ক্ষেত্রেতি। ক্ষেত্রভূমিং ধান্যাদিরোপণযোগ্যভূমিম্। কুলবংশং বংশগতজনসমূহম্ ॥৩১॥

নেতি। উষরাং ক্ষারমৃত্তিকাময়ীম্। শ্মশানৈঃ পরীতাং ব্যাপ্তাম্, পাপৈম্লেচ্ছাদিভি-র্নিষেবিতাম্ ॥৩২॥

পারক্য ইতি। যো জনঃ পারক্যে পরকীয়ে ভূমিদেশে পিতৄণাং নির্ব্বপেৎ শ্রাদ্ধং কুর্য্যাৎ, তদ্ভূমিং পরকীয়ভূমিং বাপি দদ্যাদিতি শেষঃ, তস্য তৎ শ্রাদ্ধং দানাখ্যং কর্ম্ম চ, উভয়মপি পিতৃভির্ব্বিহন্যতে পরিত্যাগেন নিষ্ফলীক্রিয়তে। পরকীয়ভূমৌ তৎপিতৃভ্যোঽগ্রভাগং দত্ত্বা জীবতাং মূল্যং প্রদায় বা শ্রাদ্ধং কুর্য্যাদেব; অগ্রভাগং ততস্তেভ্যো দদ্যান্মূল্যঞ্চ জীবতামিতি শ্রাদ্ধতত্ত্বধৃতবচনাৎ ॥৩৩॥

তস্মাদিতি। শাশ্বতশ্চিরকালীনফলজনকঃ ॥৩৪॥

ভারতভাবদীপঃ

প্রধানং লোকং ব্রহ্মলোকম্ ॥২৯—৩২॥ তদ্ভূমিং পরকীয়াং ভূমিং বা যো নির্ব্বপেৎ পিতৃভিঃ পিতৃভ্যো দদ্যাত্তর্হি তচ্ছ্রাদ্ধং তদ্ভূমিদানাখ্যং কর্ম্ম চোভয়ং বিহন্যতে বৃথা ভবতি ॥৩৩॥ তস্যাং

ভরতশ্রেষ্ঠ! যিনি গরুর জন্য শীত ও বৃষ্টিনিবারক দৃঢ় গৃহদান করেন; তিনি নিজবংশের সপ্তম পুরুষ পর্য্যন্ত উদ্ধার করিয়া থাকেন ॥৩০॥

মানুষ, জগতে শস্যোপযুক্ত ভূমিদান করিয়া মঙ্গলময় সম্পদ্ লাভ করে এবং রত্নযুক্ত ভূমিদান করিয়া বংশবৃদ্ধি করিয়া থাকে ॥৩১॥

ক্ষারমৃত্তিকাযুক্ত, দগ্ধ, শ্মশানব্যাপ্ত ও পাপিষ্ঠ-ব্যবহৃতভূমি কোন প্রকারেই দান করিবে না ॥৩২॥

যে লোক পরকীয় ভূমিতে পিতৃশ্রাদ্ধ করে, কিংবা পরকীয় ভূমিদান করে; তাহার সেই শ্রাদ্ধ ও দান উভয়ই পিতৃলোকেরা নিষ্ফল করিয়া থাকেন ॥৩৩॥

অটব্যঃ পর্ব্বতাশ্চৈব নদ্যস্তীর্থানি যানি চ।
সর্বাণ্যস্বামিকানাহুর্নহি তত্র পরিগ্রহঃ ॥৩৫॥
ইত্যেতদ্ ভূমিদানস্য ফলমুক্তং বিশাম্পতে!।
অতঃ পরং তু গোদানং কীর্ত্তয়িষ্যামি তেঽনঘ! ॥৩৬॥
গাবোঽধিকাস্তপস্বিভ্যো যস্মাৎ সর্বেভ্য এব চ।
তস্মান্মহেশ্বরো দেবস্তপস্তাভিঃ সহাস্থিতঃ ॥৩৭॥
ব্রাহ্মে লোকে বসন্ত্যেতাঃ সোমেন সহ ভারত!।
যাং তাং ব্রহ্মর্ষয়ঃ সিদ্ধাঃ প্রার্থয়ন্তি পরাং গতিম্ ॥৩৮॥
পয়সা হবিষা দধ্না শকৃতাচাথ চর্ম্মণা।
অস্থিভিশ্চোপকুর্বন্তি শৃঙ্গৈর্বালৈশ্চ ভারত! ॥৩৯॥

ভারতকৌমুদী

অটবীতি। অটব্যো গভীরবনানি। তত্র তেষু, নহি পরিগ্রহঃ ন খলু কস্যাপ্যধিকারঃ। অতএব অটব্যাদীনি ন দদ্যাদিতি ভাবঃ ॥৩৫॥

ইতীতি। হে বিশাম্পতে! প্রজাধিপতে! ॥৩৬॥

গাব ইতি। অধিকা অধিকপুণ্যাঃ। তাভির্গোভিঃ সহ তপ আস্থিত আশ্রিতঃ ॥৩৭॥

ব্রাহ্ম ইতি। এতা গাবঃ। সিদ্ধা ব্রহ্মর্ষয়ো যাং গতিং প্রার্থয়ন্তি; গোদাতারোঽপি তাং গতিং প্রার্থয়ন্তি ॥৩৮॥

পয়সেতি। পয়সা দুগ্ধেন, শকৃতা গোময়েন, বালৈর্লোমভিশ্চ ॥৩৯॥

---

অতএব বুদ্ধিমান্ লোক অল্প ভূমিও ক্রয় করিয়া দান করিবে; সেই ক্রীত-ভূমিতে পিতৃলোকের উদ্দেশে দত্ত পিণ্ড অক্ষয় ফলজনক হয় ॥৩৪॥

গভীর বন, পর্ব্বত, নদী এবং যে সকল তীর্থ, সেই সমস্ত দ্রব্যকেই মুনিরা অস্বামিক বলিয়া থাকেন। অতএব সেই বনপ্রভৃতিতে কাহারও অধিকার (দখল) হইতে পারে না ॥৩৫॥

নিষ্পাপ নরনাথ! এই ভূমিদানের ফল বলিলাম; ইহার পর তোমার নিকট গোদানের ফল বলিতেছি ॥৩৬॥

যেহেতু গোসমূহ সমস্ত তপস্বী হইতেই অধিক পবিত্র, সেই হেতুই মহাদেব গোসমূহের সহিত মিলিত হইয়া তপস্যা করেন ॥৩৭॥

ভরতনন্দন! এই গোসকল ব্রহ্মলোকে চন্দ্রের সহিত বাস করে। সুতরাং সিদ্ধ ব্রহ্মর্ষিগণ যে গতি প্রার্থনা করেন; গোদাতারাও সেই পরমগতি প্রার্থনা করিয়া থাকেন ॥৩৮॥

---

(৩৫) অটবীপর্ব্বতাশ্চৈব...বঙ্গ।

নাসাং শীতাতপৌ স্যাতাং সদৈতাঃ কর্ম্ম কুর্বতে।
ন বর্ষবিষয়ং বাপি দুঃখমাসাং ভবত্যুত ॥৪০॥
ব্রাহ্মণৈঃ সহিতা যান্তি তস্মাৎ পারমকং পদম্।
একং গোব্রাহ্মণং তস্মাৎ প্রবদন্তি মনীষিণঃ ॥৪১॥
রন্তিদেবস্য যজ্ঞে তাঃ পশুত্বেনোপকল্পিতাঃ।
অতশ্চর্ম্মন্বতী রাজন্! গোচর্ম্মভ্যঃ প্রবর্ত্তিতা ॥৪২॥
পশুত্বাচ্চ বিনির্ম্মুক্তাঃ প্রদানায়োপকল্পিতাঃ।
তা ইমা বিপ্রমুখ্যেভ্যো যো দদাতি মহীপতে! ॥৪৩॥
নিস্তরেদাপদং কৃচ্ছ্রাং বিষমস্থোঽপি পার্থিব!।
গবাং সহস্রদঃ প্রেত্য নরকং ন প্রপদ্যতে ॥৪৪॥
সর্ব্বত্র বিজয়ং চাপি লভতে মনুজাধিপ!।
অমৃতং বৈ গবাং ক্ষীরমিত্যাহ ত্রিদশাধিপঃ ॥৪৫॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

নেতি। আসাং গবাম্। বর্ষং বৃষ্টিঃ বিষয়ো হেতুর্যস্য তৎ ॥৪০॥
ব্রাহ্মণৈরিতি। একং নিঃস্বার্থভাবেন পরোপকারকরণাদেকজাতীয়ম্ ॥৪১॥
রন্তীতি। তা গাবঃ পশুত্বেন "পশুমালভেত" ইতি শ্রুত্যুক্তপশুরূপেণ। চর্ম্মন্বতী নাম নদী ॥৪২॥
পশুত্বাদিতি। তা গাবঃ, বিষমস্থো বিপদি স্থিতঃ, অমৃতমমৃতবৎ সুস্বাদু ॥৪৩—৪৫॥

ভরতনন্দন! গোসমূহ দুগ্ধ, দধি, ঘৃত, গোময়, চর্ম্ম, অস্থি, শৃঙ্গ ও লোমদ্বারা মানুষের উপকার করে ॥৩৯॥

এই গোসমূহের শীতে ও আতপে কষ্ট হয় না; ইহারা সর্ব্বদাই মানুষের কার্য্য করে এবং বৃষ্টিতেও ইহাদের দুঃখ হইতে পারে না ॥৪০॥

সেই কারণে গোসকল ব্রাহ্মণগণের সহিত পরমপদ লাভ করে এবং সেই কারণেই জ্ঞানীরা, গো ও ব্রাহ্মণকে এক বলেন ॥৪১॥

রাজা! রন্তিদেবরাজার যজ্ঞে সেই গোসমূহকে পশুরূপে কল্পনা করা হইয়াছিল; তাহাতেই রন্তিদেবরাজা, গোচর্ম্ম হইতে চর্ম্মন্বতী নদী প্রবর্ত্তিত করিয়াছিলেন ॥৪২॥

তদবধি গোসকল পশুভাব হইতে মুক্তি পাইয়াছে এবং দানের জন্য কল্পিত হইয়াছে। নরনাথ! যে লোক সেই গোসমূহ ব্রাহ্মণশ্রেষ্ঠগণকে দান করে, সে লোক বিপদে পতিত হইয়াও সেই কষ্টকর বিপদ হইতে নিস্তার পায়।

(৪০) ন বর্ষং বিষমং বাপি…পি।

তস্মাদ্দদাতি যো ধেনুমমৃতং স প্রয়চ্ছতি।
অগ্নীনামব্যয়ং হ্যেতদ্ধৌম্যং বেদবিদো বিদুঃ ॥৪৬॥
তস্মাদ্দদাতি যো ধেনুং স হৌম্যং সম্প্রয়চ্ছতি।
স্বর্গো বৈ মূর্ত্তিমানেষ বৃষভং যো গবাং পতিম্।
বিপ্রে গুণযুতে দদ্যাৎ স বৈ স্বর্গে মহীয়তে ॥৪৭॥
প্রাণা বৈ প্রাণিনামেতে প্রোচ্যন্তে ভরতর্ষভ!।
তস্মাদ্দদাতি যো ধেনুং প্রাণানেষ প্রয়চ্ছতি ॥৪৮॥
গাবঃ শরণ্যা ভূতানামিতি বেদবিদো বিদুঃ।
তস্মাদ্দদাতি যো ধেনুং শরণং স প্রয়চ্ছতি ॥৪৯॥
ন বধার্থং প্রদাতব্যা ন কীনাশে ন নাস্তিকে।
গোজীবিনে ন দাতব্যা তথা গৌর্ভরতর্ষভ! ॥৫০॥

ভারতকৌমুদী

তস্মাদিতি। অগ্নের্দক্ষিণাগ্নিপ্রভৃতিভেদেন বহুত্বাদগ্নীনামিতি বহুবচনম্, অব্যয়ং নিত্যম্, হৌম্যং হোমসাধকম্ ॥৪৬॥

তস্মাদিতি। এষ বৃষভ। ষট্পাদঃ শ্লোকঃ ॥৪৭॥

প্রাণা ইতি। এতে গোবৃষভাঃ। ধেনুং বৃষভঞ্চ ॥৪৮॥

গাব ইতি। শরণ্যাঃ শরণেষু রক্ষকেষু সাধুভূতাঃ ॥৪৯॥

নেতি। কীনাশে রহসি গোহন্তরি, "কীনাশঃ কর্ষকে ক্ষুদ্রে কৃতান্তোপাংশুঘাতিন" ইতি বিশ্বঃ ॥৫০॥

---

রাজা! সহস্রগোদাতা মৃত্যুর পরে নরকে যায় না এবং সর্ব্বত্র জয়লাভ করে। নরনাথ! দেবরাজ বলেন 'গোদুগ্ধই অমৃত' ॥৪৩—৪৫॥

অতএব যে লোক ধেনুদান করে, সে লোক অমৃতই দান করে। কারণ, বেদজ্ঞেরা ইহা মনে করেন যে; এই গোদুগ্ধ অগ্নির নিত্য হোমসাধক ॥৪৬॥

অতএব যে লোক ধেনুদান করে, সে লোক হোমদ্রব্যই দান করে। আর এই বৃষ মূর্ত্তিমান্ স্বর্গ। সুতরাং যে ব্যক্তি গুণবান্ ব্রাহ্মণকে গরুর স্বামী বৃষদান করে; সেই ব্যক্তি স্বর্গে বাস করিয়া থাকে ॥৪৭॥

ভরতশ্রেষ্ঠ! এই গো ও বৃষকে প্রাণিগণের প্রাণ বলা হয়। অতএব যে ব্যক্তি গো ও বৃষদান করে, সে প্রাণই দান করিয়া থাকে ॥৪৮॥

বেদজ্ঞেরা মনে করেন যে; গোগণ প্রাণিগণের রক্ষক। অতএব যে লোক গোদান করে; সে লোক রক্ষকই দান করে ॥৪৯॥

দদৎ স তাদৃশানাং বৈ নরো গাং পাপকর্ম্মণাম্ ।
অক্ষয়ং নরকং যাতীত্যেবমাহুর্মহর্ষয়ঃ ॥৫১॥
ন কৃশাং নাপবৎসাং বা বন্ধ্যাং রোগান্বিতাং তথা ।
ন ব্যঙ্গাং ন পরিশ্রান্তাং দত্যাদ্‌গাং ব্রাহ্মণায় চ ॥৫২॥
দশসহস্রগোদো হি শক্রেণ সহ মোদতে ।
অক্ষয়াল্লঁভতে লোকান্নরঃ শতসহস্রদঃ ॥৫৩॥
ইত্যেতদ্গোপ্রদানঞ্চ তিলদানঞ্চ কীর্ত্তিতম্ ।
তথা ভূমিপ্রদানঞ্চ শৃণুষ্বান্নে চ ভারত ! ॥৫৪॥
অন্নদানং প্রধানং হি কৌন্তেয় ! পরিচক্ষতে ।
অন্নস্য হি প্রদানেন রন্তিদেবো দিবং গতঃ ॥৫৫॥
আর্ত্তায় ক্ষুধিতায়ান্নং যঃ প্রয়চ্ছতি ভূমিপ ! ।
স্বায়ম্ভুবং মহৎ স্থানং স গচ্ছতি নরাধিপ ! ॥৫৬॥

ভারতকৌমুদী

দদ্যাদিতি। পাপকর্ম্মণামিতি সম্প্রদানে সম্বন্ধবিবক্ষয়া ষষ্ঠী ॥৫১॥
নেতি। অপবৎসাম্ অপকৃষ্টবৎসাং মৃতবৎসাং বা ॥৫২॥
দশেতি। শতসহস্রং গবাং লক্ষং দদাতীতি সঃ ॥৫৩॥
ইতীতি। অন্নে অন্নদানবিষয়ে ফলং শৃণুষ্ব ॥৫৪॥
অন্নেতি। রন্তিদেবো নাম কশ্চিদ্ রাজা ॥৫৫॥
আর্ত্তায়েতি। স্বয়ম্ভুবো ব্রহ্মণ ইদমিতি স্বায়ম্ভুবং স্থানং ব্রহ্মলোকম্ ॥৫৬॥

ভরতশ্রেষ্ঠ ! বধের জন্য গোদান করিবে না এবং গোপনে গোহত্যাকারী নাস্তিক ও গোজীবীকে গোদান কর্ত্তব্য নহে ॥৫০॥

মানুষ তাদৃশ পাপিষ্ঠদিগকে গোদান করিয়া অক্ষয় নরকে গমন করে ইহাই মহর্ষিরা বলেন ॥৫১॥

কৃশা, মৃতবৎসা, বন্ধ্যা, রুগ্না, বিকৃতাঙ্গী ও অল্পক্লেশেই পরিশ্রান্তা ধেনু ব্রাহ্মণকে দান করিবে না ॥৫২॥

মানুষ, দশসহস্র গোদান করিয়া স্বর্গে ইন্দ্রের সহিত আমোদ অনুভব করে এবং লক্ষ গোদান করিয়া অক্ষয় স্বর্গলাভ করিয়া থাকে ॥৫৩॥

ভরতনন্দন ! এই আমি তোমার নিকট গোদান, তিলদান ও ভূমিদানের ফল বলিলাম ; এখন অন্নদানের ফল শ্রবণ কর ॥৫৪॥

কুন্তিনন্দন ! মুনিরা অন্নদানকে প্রধান দান বলেন এবং রাজা রন্তিদেব অন্নদান করিয়া স্বর্গে গিয়াছেন ॥৫৫॥

ন হিরণ্যৈর্ন বাসোভির্নান্যদানেন ভারত!।
প্রাপ্নুবন্তি নরাঃ শ্রেয়ো যথা হ্যন্নপ্রদাঃ প্রভো! ॥৫৭॥
অন্নং বৈ প্রথমং দ্রব্যমন্নং শ্রীশ্চ পরা মতা।
অন্নাৎ প্রাণঃ প্রভবতি তেজো বীর্য্যং বলং তথা ॥৫৮॥
সদ্যো দদাতি যশ্চান্নং সদৈকাগ্রমনা নরঃ।
ন স দুর্গাণ্যবাপ্নোতীত্যেবমাহ পরাশরঃ ॥৫৯॥
অর্চ্চয়িত্বা যথান্যায়ং দেবেভ্যোঽন্নং নিবেদয়েৎ।
যদন্না হি নরা রাজন্! তদন্নাস্তস্য দেবতাঃ ॥৬০॥
কৌমুদে শুক্লপক্ষে তু যোঽন্নদানং করোত্যুত।
স সন্তরতি দুর্গাণি প্রেত্য চানন্ত্যমশ্নুতে ॥৬১॥
অভুক্তাতিথয়ে চান্নং প্রয়চ্ছেদ্ যঃ সমাহিতঃ।
স বৈ ব্রহ্মবিদাং লোকান্ প্রাপ্নুয়াদ্ভরতর্ষভ! ॥৬২॥

ভারতকৌমুদী

নেতি। হিরণ্যৈঃ সাধারণধনৈঃ ॥৫৭॥
অন্নমিতি। শ্রীঃ কান্তিঃ তজ্জনকমিত্যর্থঃ। প্রভবতি তিষ্ঠতি ॥৫৮॥
সদ্য ইতি। দুর্গাণি দুর্গমস্থানানি ॥৫৯॥
অর্চ্চয়িত্বেতি। যদন্না যাদৃশমন্নং খাদ্যং যেষাং তে ॥৬০॥
কৌমুদ ইতি। কৌমুদে কার্ত্তিকে মাসি। আনন্ত্যং চিরস্বর্গম্ ॥৬১॥

---

নরনাথ রাজা! যে লোক ক্ষুধার্ত্ত ব্যক্তিকে অন্নদান করে, সে লোক উত্তম ব্রহ্মলোকে গমন করিয়া থাকে ॥৫৬॥

ভরতনন্দন রাজা! মনুষ্যগণ সাধারণ ধন, বস্ত্র বা অন্য বস্তুদান করিয়া সেরূপ মঙ্গললাভ করে না; অন্নদান করিয়া যেরূপ মঙ্গললাভ করে ॥৫৭॥

অন্ন প্রধান দ্রব্য, অন্ন পরম কান্তিজনক এবং অন্ন হইতে প্রাণ থাকে; আর তেজ, বীর্য্য ও বল হয় ॥৫৮॥

যে মানুষ একাগ্রচিত্ত হইয়া, সর্ব্বদা সজ্জনকে অন্নদান করে; সে লোক সঙ্কটে পতিত হয় না, এই কথা পরাশর বলিয়াছেন ॥৫৯॥

রাজা! মানুষ, যথানিয়মে পূজা করিয়া দেবগণকে অন্ননিবেদন করিবে। মানুষেরা যেরূপ অন্নভোজন করে; তাহাদের দেবতারাও সেইরূপ অন্নই ভোজন করিয়া থাকেন ॥৬০॥

যে ব্যক্তি কার্ত্তিকমাসে শুক্লপক্ষে অন্নদান করে; সে ব্যক্তি ইহলোকে সমস্ত সঙ্কট হইতে উত্তীর্ণ হয় এবং পরলোকে চিরস্থায়ী স্বর্গলাভ করে ॥৬১॥

সুকৃচ্ছ্রামাপদং প্রাপ্তশ্চান্নদঃ পুরুষস্তরেৎ।
পাপং তরতি চৈবেহ দুষ্কৃতং চাপকর্ষতি ॥৬৩॥
ইত্যেতদন্নদানস্য তিলদানস্য চৈব হ।
ভূমিদানস্য চ ফলং গোদানস্য চ কীর্ত্তিতম্ ॥৬৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে দানধর্ম্মকথনে চতুঃপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

অভুক্তেতি। সমাহিতো দানায়ৈকাগ্রচিত্তঃ ॥৬২॥
সুকৃচ্ছ্রানিতি। সুকৃচ্ছ্রামতীব কষ্টজনিকাম্। দুষ্কৃতং দুষ্কর্ম্মদোষম্ ॥৬৩॥
উপসংহরতি ইতীতি। কীর্ত্তিতমুক্তম্ ॥৬৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে চতুঃপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

ক্রীতায়াম্ ॥৩৪—৬১॥ কৌমুদে কার্ত্তিকে ॥৬২—৬৪॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুঃপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫৪॥

---

ভরতশ্রেষ্ঠ! যে লোক একাগ্রচিত্ত হইয়া, অভুক্ত অতিথিকে অন্নদান করে; সে লোক ব্রহ্মজ্ঞানীদিগের স্বর্গলাভ করিয়া থাকে ॥৬২॥

আর অন্নদাতা লোক, অত্যন্ত কষ্টজনক বিপদে পতিত হইয়াও তাহা হইতে উত্তীর্ণ হইতে পারে এবং পাপ হইতে উদ্ধার পায় ও দুষ্কর্ম্মের দোষখণ্ডন করিতে সমর্থ হয় ॥৬৩॥

যুধিষ্ঠির! এই আমি তোমার নিকট অন্নদান, তিলদান, ভূমিদান ও গো-দানের ফল বলিলাম ॥৬৪॥

---

* 'ষট্‌ষষ্টিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '...একাধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

# পঞ্চপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

—ঃ✱ঃ—

যুধিষ্ঠির উবাচ।

শ্রুতং দানফলং তাত! যত্ত্বয়া পরিকীর্ত্তিতম্।
অন্নদানং বিশেষেণ প্রশস্তমিহ ভারত! ॥১॥
পানীয়দানমেবৈতৎ কথঞ্চেহ মহাফলম্।
ইত্যেতচ্ছ্রোতুমিচ্ছামি বিস্তরেণ পিতামহ! ॥২॥

ভীষ্ম উবাচ।

হন্ত তে কথয়িষ্যামি যথাবদ্ভরতর্ষভ!।
গদতস্তন্মমাদ্যেহ শৃণু সত্যপরাক্রম! ॥৩॥
পানীয়দানাৎ প্রভৃতি সর্ব্বং বক্ষ্যামি তেঽনঘ!।
যদন্নং যচ্চ পানীয়ং সম্প্রদায়াশ্নুতে নরঃ ॥৪॥

ভারতকৌমুদী

শ্রুতমিতি। হে তাত! তাতবন্মাননীয়!। ইহ দানসামান্যে ॥১॥

পানীয়েতি। কথং কেন প্রকারেণ, মহৎ ফলং যস্মাত্তৎ ॥২॥

হন্তেতি। হন্তশব্দো হর্ষে। হর্ষশ্চ ধর্ম্মপ্রসঙ্গাৎ ॥৩॥

পানীয়েতি। হে অনঘ! নরঃ অন্নং সম্প্রদায় যৎ, পানীয়ং সম্প্রদায় চ যৎ ফলমশ্নুতে, পানীয়দানাৎ প্রভৃতি তৎ সর্ব্বং তে বক্ষ্যামি ॥৪॥

---

যুধিষ্ঠির বলিলেন—'মাননীয় ভরতনন্দন! আপনি যাহা বলিলেন, আমি সেই দানের ফল শুনিলাম। এই দানসমূহের মধ্যে অন্নদানই বিশেষ প্রশস্ত জানিলাম ॥১॥

পিতামহ! এই পানীয়দান কিপ্রকারে মহাফলজনক হয়; ইহা আমি বিস্তরক্রমে শুনিতে ইচ্ছা করি ॥২॥

ভীষ্ম বলিলেন—'ভাল, সত্যপরাক্রম ভরতশ্রেষ্ঠ! আমি যথাযথভাবে তোমার নিকট সেই বিষয় বলিতেছি; তুমি আজ এখন তাহা শ্রবণ কর ॥৩॥

নিষ্পাপ যুধিষ্ঠির! মানুষ, অন্নদান করিয়া যে ফললাভ করে এবং জলদান করিয়া যে ফলপ্রাপ্ত হয়, সেই জলদানের ফলপ্রভৃতি সমস্ত ফলই আমি তোমার নিকট বলিতেছি ॥৪॥

ন তস্মাৎ পরমং দানং কিঞ্চিদস্তীতি মে মনঃ।
অন্নাৎ প্রাণভৃতস্তাত! প্রবর্ত্তন্তে হি সর্ব্বশঃ ॥৫॥
তস্মাদন্নং পরং লোকে সর্ব্বলোকেষু কথ্যতে।
অন্নাদ্বলঞ্চ তেজশ্চ প্রাণিনাং বর্দ্ধতে সদা ॥৬॥
অন্নদানমতস্তস্মাচ্ছ্রেষ্ঠমাহ প্রজাপতিঃ।
সাবিত্র্যা হ্যপি কৌন্তেয়! শ্রুতং তে বচনং শুভম্ ॥৭॥
যতশ্চ যদ্‌যথা চৈব দেবসত্রে মহামতে!।
অন্নে দত্তে নরেণেহ প্রাণা দত্তা ভবন্ত্যুত ॥৮॥
প্রাণদানাদ্ধি পরমং ন দানমিহ বিদ্যতে।
শ্রুতং হি তে মহাবাহো! লোমশস্যাপি তদ্বচঃ ॥৯॥
প্রাণান্ দত্ত্বা কপোতায় যৎ প্রাপ্তং শিবিনা পুরা।
তাং গতিং লভতে দত্ত্বা দ্বিজস্যান্নং বিশাম্পতে! ॥১০॥

---

ভারতকৌমুদী

নেতি। মনো মন্মত ইতি শেষঃ। প্রবর্ত্তন্তে জীবন্তি ॥৫॥
তস্মাদিতি। লোকে জগতি, সর্ব্বলোকেষু সকলজনেষু ॥৬॥
অন্নেতি। তস্মাদ্ দ্রব্যান্তরদানাৎ। তে ত্বয়া ॥৭॥
যত ইতি। দেবসত্রে দেবোদ্দেশকযজ্ঞে ॥৮॥
প্রাণেতি। তে ত্বয়া, লোমশস্য তদাখ্যস্য মুনেঃ সকাশাৎ ॥৯॥
প্রাণানিতি। যৎ ফলম্, শিবিনা তদাখ্যেন রাজ্ঞা ॥১০॥

---

বৎস! আমি মনে করি যে, সেই অন্নদান হইতে উৎকৃষ্ট দান আর কিছু নাই। কারণ, সকল প্রাণীই অন্ন হইতে জীবনধারণ করে ॥৫॥

সেই জন্যই জগতে সমস্ত জনসমাজে অন্নকেই শ্রেষ্ঠ বলা হয়। বিশেষতঃ প্রাণিগণের বল ও তেজ অন্ন হইতেই সর্বদা বৃদ্ধি পায় ॥৬॥

এই জন্যই ব্রহ্মা অন্যান্য দান হইতে অন্নদানকেই শ্রেষ্ঠ বলেন। কুন্তীনন্দন! তুমি সাবিত্রীর মঙ্গলময় বাক্যও শুনিয়াছ ॥৭॥

মহামতি যুধিষ্ঠির! যে হেতু যে প্রকারেই কেন হউক না, মানুষ দেবযজ্ঞে অন্নদান করিলে, তাহার যে, প্রাণদানই করা হয় ॥৮॥

এই জগতে প্রাণদান হইতে উৎকৃষ্ট দান নাই; মহাবাহু! তুমি এই বিষয়ে লোমশমুনিরও সেই বাক্য শুনিয়াছ ॥৯॥

নরনাথ! পূর্ব্বকালে শিবিরাজা কপোতকে প্রাণদান করিয়া যে গতি পাইয়াছিলেন; মানুষ ব্রাহ্মণকে অন্নদান করিয়া সেই গতিলাভ করে ॥১০॥

তস্মাদ্বিশিষ্টাং গচ্ছন্তি প্রাণদা ইতি নঃ শ্রুতম্।
অন্নং বাপি প্রভবতি পানীয়াৎ কুরুসত্তম! ॥১১॥
নীরজাতেন হি বিনা ন কিঞ্চিৎ সম্প্রবর্ত্ততে।
নীরজাতশ্চ ভগবান্ সোমো গ্রহগণেশ্বরঃ ॥১২॥
অমৃতঞ্চ সুধা চৈব স্বাহা চৈব স্বধা তথা।
অন্নৌষধ্যো মহারাজ! বীরুধশ্চ জলোদ্ভবাঃ।
যতঃ প্রাণভৃতাং প্রাণাঃ সম্ভবন্তি বিশাম্পতে! ॥১৩॥
দেবানামমৃতং হ্যন্নং নাগানাঞ্চ সুধা তথা।
পিতৃণাঞ্চ স্বধা প্রোক্তঃ পশূনাঞ্চাপি বীরুধঃ ॥১৪॥
অন্নমেব মনুষ্যাণাং প্রাণানাহুর্মনীষিণঃ।
তচ্চ সর্ব্বং নরব্যাঘ্র! পানীয়াৎ সম্প্রবর্ত্ততে ॥১৫॥

---

ভারতকৌমুদী

তস্মাদিতি। বিশিষ্টাং শ্রেষ্ঠাং গতিম্। প্রভবতি উৎপদ্যতে ॥১১॥

নীরেতি। নীরজাতেন জলোৎপন্নেন ধান্যাদিনা বিনা কিঞ্চিদপি ভূতম্, ন সম্প্রবর্ত্ততে ন জীবতি। সোমশ্চন্দ্রশ্চ নীরজাতঃ সমুদ্রজলোৎপন্নঃ ॥১২॥

অমৃতমিতি। ভিন্নভিন্নজীবানামমৃতাদীনি ভিন্নভিন্নখাদ্যানি পরবচনে স্পষ্টীভবিষ্যন্তি। বীরুধো লতাদয়ঃ। ষট্পাদঃ শ্লোকঃ ॥১৩॥

দেবানামিতি। অত্রান্নপদং খাদ্যমাত্রপরম্। স্বাহা চাগ্নেরিতি বোধ্যম্ ॥১৪॥

অন্নমিতি। প্রাণান্ প্রাণরক্ষকম্ ॥১৫॥

---

অতএব প্রাণদাতারা তাহা হইতেও উৎকৃষ্ট গতিলাভ করেন ইহা আমাদের শুনা আছে। কৌরবশ্রেষ্ঠ! অন্ন ও জল হইতে উৎপন্ন হয় ॥১১॥

জলজাত ধান্যাদি ব্যতিরেকে কোন প্রাণীই জীবিত থাকে না এবং ভগবান্ গ্রহশ্রেষ্ঠ চন্দ্রও জল হইতে জন্মিয়াছেন ॥১২॥

মহারাজ নরনাথ! অমৃত, সুধা, স্বাহা, স্বধা, অন্ন, ওষধি ও লতা প্রভৃতি উদ্ভিজ্জ জল হইতে উৎপন্ন হয় এবং যে জল হইতে প্রাণিগণের প্রাণ বিদ্যমান থাকে ॥১৩॥

অমৃত দেবগণের খাদ্য, সুধা নাগদিগের ভোজ্য, স্বাহা অগ্নির খাদ্য, স্বধা পিতৃগণের অন্ন এবং উদ্ভিজ্জ পশুগণের ভক্ষণীয় ॥১৪॥

নরশ্রেষ্ঠ! পণ্ডিতেরা বলেন—'অন্নই মানুষের প্রাণ। সে সমস্তই জল হইতে উৎপন্ন হয় ॥১৫॥

---

(১৩) অমৃতঞ্চ সুধা চৈব সুধা চৈবামৃতং তথা...বঙ্গ বর্দ্ধ—নি।

তস্মাৎ পানীয়দানাদ্বৈ ন পরং বিদ্যতে ক্বচিৎ।
তচ্চ দদ্যান্নরো নিত্যং যদীচ্ছেদ্ভূতিমাত্মনঃ ॥১৬॥
ধন্যং যশস্যমায়ুষ্যং জলদানমিহোচ্যতে।
শত্রূংশ্চাপ্যধি কৌন্তেয়! সদা তিষ্ঠতি তোয়দঃ ॥১৭॥
সর্ব্বকামানবাপ্নোতি কীর্ত্তিঞ্চৈব হি শাশ্বতীম্।
প্রেত্য চানন্ত্যমশ্নাতি পাপেভ্যশ্চ প্রমুচ্যতে ॥১৮॥
তোয়দো মনুজব্যাঘ্র! স্বর্গং গত্বা মহাদ্যুতে!।
অক্ষয়ান্ সমবাপ্নোতি লোকানিত্যব্রবীন্মনুঃ ॥১৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে দানধর্ম্মকথনে পঞ্চপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

তস্মাদিতি। পরং শ্রেষ্ঠম্। ভূতিং সম্পদম্ ॥১৬॥
ধন্যমিতি। অধিতিষ্ঠতি অধিপতিরূপেণ বর্ত্ততে ॥১৭॥
সর্ব্বেতি। শাশ্বতীং চিরস্থায়িনীম্ ॥১৮॥
তোয়দ ইতি। লোকান্ ততোঽপি ব্রহ্মলোকাদীন্ ॥১৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহা-ভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে পঞ্চপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

শ্রুতমিতি ॥১—১১॥ নীরজাতেন জলোদ্ভবেন ধান্যাদিনা ॥১২—১৯॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫৫॥

অতএব জলদান হইতে কোন দিন কোন দানই উৎকৃষ্ট নহে। অতএব মানুষ যদি নিজের সম্পদ ইচ্ছা করে; তবে সর্ব্বদা জলদান করিবে ॥১৬॥

কুন্তীনন্দন! জলদানকে জগতে পুণ্য, যশ ও আয়ুজনক বলিয়া বলা হইয়া থাকে। অতএব জলদাতা সর্ব্বদাই শত্রুগণের উপরে আধিপত্য করিতে পারে ॥১৭॥

জলদাতা ইহলোকে সমস্ত অভীষ্ট ও চিরস্থায়ী কীর্ত্তিলাভ করে; পাপ হইতে মুক্ত হয় এবং পরলোকে অক্ষয় স্বর্গলাভ করিয়া থাকে ॥১৮॥

মহাতেজা নরশ্রেষ্ঠ! জলদাতা স্বর্গে যাইয়া ব্রহ্মলোকপ্রভৃতি অক্ষয়লোক প্রাপ্ত হয়; ইহা মনু বলিয়াছেন' ॥১৯॥

* 'সপ্তষষ্টিতমোঽধ্যায়ঃ'—বঙ্গ বং, '…ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ—নি।

# ষট্পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

তিলানাং কীদৃশং দানমথ দীপস্য চৈব হি।
অন্নানাং বাসসাঞ্চৈব ভূয় এব ব্রবীহি মে ॥১॥

ভীষ্ম উবাচ।

অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
ব্রাহ্মণস্য চ সংবাদং যমস্য চ যুধিষ্ঠির! ॥২॥
মধ্যদেশে মহান্ গ্রামো ব্রাহ্মণানাং বভূব হ।
গঙ্গাযমুনয়োর্মধ্যে যামুনস্য গিরেরধঃ ॥৩॥
পর্ণশালেতি বিখ্যাতো রমণীয়ো নরাধিপ!।
বিদ্বাংসস্তত্র ভূয়িষ্ঠা ব্রাহ্মণাশ্চাবসংস্তথা ॥৪॥
অথ প্রাহ যমঃ কঞ্চিৎ পুরুষং কৃষ্ণবাসসম্।
রক্তাক্ষমূর্দ্ধরোমাণং কাকজঙ্ঘাক্ষিনাসিকম্ ॥৫॥

ভারত-কৌমুদী

তিলানামিতি। ভূয়ঃ পুনরেব, ব্রবীহি ব্রূহি ॥১॥
অত্রেতি। ইদং বহুশ এব প্রাগ্ব্যাখ্যাতম্ ॥২॥
মধ্যেতি। যামুনস্য যমুনানদীতীরস্থিতস্য, গিরেঃ পর্ব্বতস্য ॥৩॥
পর্ণেতি। ভূয়িষ্ঠা বহুতরাঃ ॥৪॥
অথেতি। কাকস্যেব জঙ্ঘে অক্ষিণী নাসিকা চ যস্য তম্ ॥৫॥

---

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! তিল, দীপ, অন্ন ও বস্ত্রের দান কিপ্রকার তাহা আপনি পুনরায় আমার নিকট বলুন' ॥১॥

ভীষ্ম বলিলেন—'যুধিষ্ঠির! এবিষয়েও বৃদ্ধেরা যম ও ব্রাহ্মণের সংবাদ-রূপ প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥২॥

ভারতবর্ষের মধ্যদেশে গঙ্গা ও যমুনার মধ্যে যামুনপর্ব্বতের নিম্নে বিশাল একটী গ্রাম ছিল ॥৩॥

নরনাথ! সেই গ্রামটী সুন্দর ও 'পর্ণশালা' নামে বিখ্যাত ছিল; সেই গ্রামে বহুতর বিদ্বান্ ব্রাহ্মণ বাস করিতেন ॥৪॥

গচ্ছ ত্বং ব্রাহ্মণগ্রামং ততো গত্বা তমানয়।
অগস্ত্যং গোত্রতশ্চাপি নামতশ্চাপি শর্ম্মিণম্ ॥৬॥
শমে নিবিষ্টং বিদ্বাংসমধ্যাপকমনাবৃতম্।
মা চান্যমানয়েথাস্ত্বং সগোত্রং তস্য পার্শ্বতঃ ॥৭॥ (যুগ্মকম্)
স হি তাদৃগ্‌গুণস্তেন তুল্যোঽধ্যয়নজন্মনা।
অপত্যেষু তথা বৃত্তে সমস্তেনৈব ধীমতা ॥৮॥
তমানয় যথোদ্দিষ্টং পূজা কার্য্যা হি তস্য বৈ।
স গত্বা প্রতিকূলং তচ্চকার যমশাসনম্ ॥৯॥
তমাক্রম্যানয়ামাস প্রতিষিদ্ধো যমেন যঃ।
তস্মৈ যমঃ সমুত্থায় পূজাং কৃত্বা চ বীর্য্যবান্ ॥১০॥
প্রোবাচ নীয়তামেষ সোঽন্য আনীয়তামিতি।
এবমুক্তে তু বচনে ধর্ম্মরাজেন স দ্বিজঃ ॥১১॥

---

ভারতকৌমুদী

গচ্ছেতি। গোত্রতঃ অগস্ত্যম্ অগস্ত্যগোত্রম্। শমে অন্তরিন্দ্রিয়দমনে, অনাবৃতং প্রকাশস্থিতম্ ॥৬—৭॥

স ইতি। স সগোত্রঃ, তাদৃগ্‌গুণঃ শর্ম্মিতুল্যগুণযুক্তঃ অধ্যয়নজন্মনা চ তেন শর্ম্মিণা তুল্যঃ, অপত্যেষু তথা বৃত্তে ব্যবসায়ে চ তেন ধীমতা শর্ম্মিণৈব সমঃ। অতঃ সৌসাদৃশ্যাৎ সগোত্রং নানয়েথা ইতি ভাবঃ ॥৮॥

তমিতি। প্রতিকূলং বিপরীতং যমস্য শাসনমাদেশম্ ॥৯॥

---

একদা যম আসিয়া কোন ব্রাহ্মণকে বলিলেন—'সেই ব্রাহ্মণের পরিহিত বস্ত্র কৃষ্ণবর্ণ, নয়নযুগল রক্তবর্ণ, লোমগুলি উচ্চ এবং কাকের ন্যায় জঙ্ঘা, নয়ন ও নাসিকা ছিল ॥৫॥

'তুমি ব্রাহ্মণগ্রামে যাও; সেখানে যাইয়া শমগুণ অর্জ্জনে ব্যাপৃত, বিদ্বান্, অধ্যাপক, অনাবৃত ও অগস্ত্যগোত্র শর্ম্মিনামক সেই ব্রাহ্মণকে আনয়ন কর। কিন্তু তাঁহার পার্শ্ব হইতে তাঁহারই সগোত্র অন্য ব্রাহ্মণকে আনয়ন করিও না ॥৬—৭॥

কারণ, সেই সগোত্র ব্রাহ্মণ শর্ম্মীরই তুল্য গুণবান্; অধ্যয়ন ও বংশে তাঁহারই সদৃশ এবং সন্তান ও ব্যবসায়ে সেই ধীমান্ শর্ম্মীরই সমান ॥৮॥

উক্তরূপ সেই ব্রাহ্মণকে আনয়ন কর; আমি তাঁহার পূজা করিব; কিন্তু সেই রক্তাক্ষ পুরুষ যাইয়া যমের আদেশের বিপরীত কার্য্য করিল ॥৯॥

উবাচ ধর্ম্মরাজানং নির্ব্বিণ্ণোঽধ্যয়নেন বৈ।
যো মে কালো ভবেচ্ছেষস্তং বসেয়মিহাচ্যুত ॥১২॥ (বিশেষকম্)

যম উবাচ।

নাহং কালস্য বিহিতং প্রাপ্নোমীহ কথঞ্চন।
যো হি ধর্ম্মং চরতি বৈ তং তু জানামি কেবলম্ ॥১৩॥
গচ্ছ বিপ্র! ত্বমদ্যৈব আলয়ং স্বং মহাদ্যুতে!।
ব্রূহি সর্ব্বং যথা স্বৈরং করবাণি কিমচ্যুত! ॥১৪॥

ব্রাহ্মণ উবাচ।

যত্তত্র কৃত্বা সুমহৎ পুণ্যং স্যাত্তদ্ ব্রবীহি মে।
সর্ব্বস্য হি প্রমাণং ত্বং ত্রৈলোক্যস্যাপি সত্তম! ॥১৫॥

---

ভারতকৌমুদী

তমিতি। আক্রম্য ধৃত্বা। দ্বিজো রক্তাক্ষাদিবিশিষ্টঃ নির্ব্বিণ্ণো গ্লানঃ, হে অচ্যুত! ব্যবসায়াদ-ভ্রষ্ট! ॥১০—১২॥

নেতি। অহং কালস্য আয়ুষঃ, বিহিতং নিয়ত্যা নির্দ্দিষ্টং পরিমাণম্, কথঞ্চনাপি ন প্রাপ্নোমি ন জানামি। যো হি ধর্ম্মং চরতি, তমেব কেবলং পূজ্যত্বেন জানামি ॥১৩॥

গচ্ছেতি। যথা স্বৈরং যথেচ্ছং সর্ব্বং ব্রূহি ॥১৪॥

যদিতি। যৎ কর্ম্ম, প্রমাণং বিশ্বাসপাত্রম্ ॥১৫॥

ভারতভাবদীপঃ

তিলানামিতি ॥১—১১॥ ইহ যমলোকে ॥১২॥ কালস্য বিহিতমায়ুঃপ্রমাণং ন প্রাপ্নোমি

---

অর্থাৎ যম যাঁহাকে আনিতে নিষেধ করিয়াছিলেন; রক্তাক্ষ পুরুষ তাঁহাকেই ধরিয়া আনয়ন করিল। তখন বীর্য্যবান্ যম উত্থিত হইয়া তাঁহার পূজা করিয়া বলিলেন—'ইঁহাকে লইয়া যাও, সেই অপরকে আনয়ন কর।' যম এইরূপ কথা বলিলে সেই ব্রাহ্মণ যমকে বলিল—'আমি অধ্যয়নের ব্যাপারে গ্লানিভোগ করিতেছি। অতএব আমার জীবনের যে অবশিষ্ট কাল আছে তাবৎ কাল আমি এইখানে থাকিব' ॥১০—১২॥

যম বলিলেন—'ব্রাহ্মণ! আমি আয়ুর পরিমাণ কোন প্রকারেই জানি না; কিন্তু যিনি ধর্ম্মাচরণ করেন, তাঁহাকে কেবল পূজনীয় বলিয়া জানি ॥১৩॥

মহাতেজা ব্রাহ্মণ! আপনি এখনই নিজ ভবনে গমন করুন। ধার্ম্মিক! আমি আপনার কি করিব, ইচ্ছানুসারে সে সমস্তই আপনি বলুন' ॥১৪॥

ব্রাহ্মণ বলিলেন—'এই জগতে যাহা করিয়া অতি মহৎ পুণ্য লাভ করা যায়; তাহা আপনি আমার নিকট বলুন। কারণ, সাধুশ্রেষ্ঠ! আপনি সমগ্র ত্রিভুবনের বিশ্বাসের পাত্র ॥১৫॥

যম উবাচ।

শৃণু তত্ত্বেন বিপ্রর্ষে! প্রদানবিধিমুত্তমম্।
তিলাঃ পরমকং দানং পুণ্যং চৈবেহ শাশ্বতম্ ॥১৬॥
তিলাশ্চ সম্প্রদাতব্যা যথাশক্তি দ্বিজর্ষভ!।
নিত্যদানাৎ সর্ব্বকামাংস্তিলা নির্ব্বর্ত্তয়স্ত্যুত ॥১৭॥
তিলান্ শ্রাদ্ধে প্রশংসন্তি দানমেতদ্ধ্যনুত্তমম্।
তান্ প্রযচ্ছস্ব বিপ্রেভ্যো বিধিদৃষ্টেন কর্ম্মণা ॥১৮॥
বৈশাখ্যাং পৌর্ণমাস্যাং তু তিলান্ দদ্যাদ্দ্বিজাতিষু।
তিলা ভক্ষয়িতব্যাশ্চ সদা ত্বালম্ভনঞ্চ তৈঃ ॥১৯॥
কার্য্যং সততমিচ্ছদ্ভিঃ শ্রেয়ঃ সর্বাত্মনা গৃহে।
তথাপঃ সর্বদা দেয়াঃ প্রপাশ্চৈব ন সংশয়ঃ ॥২০॥

ভারতকৌমুদী

শৃণ্বিতি। তিলাস্তিলদানম্, শাশ্বতং চিরস্থায়িফলজনকম্ ॥১৬॥

তিলা ইতি। নির্ব্বর্ত্তয়ন্তি নিষ্পাদয়ন্তি ॥১৭॥

তিলানিতি। ন বিদ্যতে উত্তমং যস্মাত্তৎ ॥১৮॥

বৈশাখ্যামিতি। তৈস্তিলৈস্তিলতৈলৈঃ, আলম্ভনমভ্যঞ্জনং কর্ত্তব্যম্ ॥১৯॥

কার্য্যমিতি। শ্রেয়ো মঙ্গলজনকম্, সর্ব্বাত্মা সর্ব্বপ্রযত্নেন, আপো জলম্, প্রপাঃ পানীয়শালাঃ ॥২০॥

ভারতভাবদীপঃ

ন জানামি, কালেনাপ্রবর্ত্তিতং ত্বামিহ স্থাপয়িতুং ন শক্নোমীত্যর্থঃ ॥১৩॥ ব্রূহি পৃচ্ছ ॥১৪—১৬॥

যম বলিলেন—'ব্রহ্মর্ষি। আপনি যথাযথভাবে উত্তম দানবিধি শ্রবণ করুন। তিলদান উত্তমদান; তাহা পুণ্য ও চিরস্থায়ী ফল উৎপাদন করে ॥১৬॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ। শক্তি অনুসারে তিলদান করিবে। নিত্য তিলদান করিলে, সেই তিল সমস্ত অভীষ্ট নিষ্পাদন করে ॥১৭॥

মুনিরা শ্রাদ্ধে তিলের প্রশংসা করেন; সুতরাং ইহার দান সর্ব্বোত্তম। অতএব আপনি শাস্ত্রদৃষ্ট প্রকারে ব্রাহ্মণগণকে তিলদান করুন ॥১৮॥

মানুষ বৈশাখী পূর্ণিমায় ব্রাহ্মণগণকে তিলদান করিবে, তিলভক্ষণ করিবে এবং সর্বদা তিলতৈল ম্রক্ষণ করিবে ॥১৯॥

সতত গৃহে মঙ্গলাভিলাষী লোকেরা সর্ব্বদা জল ও পানীয়শালা দান করিবে, এবিষয়ে কোন সন্দেহ করিবে না ॥২০॥

পুষ্করিণ্যস্তড়াগানি কূপাংশ্চৈবাত্র খানয়েৎ।
এতৎ সুদুর্লভতরমিহলোকে দ্বিজোত্তম ! ॥২১॥
আপো নিত্যং প্রদেয়াস্তে পুণ্যং হ্যেতদনুত্তমম্।
প্রপাশ্চ কার্য্যা দানার্থং নিত্যং তে দ্বিজসত্তম্ !।
ভুক্তেঽপ্যন্নং প্রদেয়ং তু পানীয়ং বৈ বিশেষতঃ ॥২২॥

ভীষ্ম উবাচ।

ইত্যুক্তে স তদা তেন যমদূতেন বৈ গৃহান্।
নীতশ্চ কারয়ামাস সর্ব্বং তদ্‌যমশাসনম্ ॥২৩॥
নীত্বা তং যমদূতোঽপি গৃহীত্বা শর্ম্মিণং তদা।
যযৌ স ধর্ম্মরাজায় ন্যবেদয়ত চাপি তম্ ॥২৪॥
তং ধর্ম্মরাজো ধর্ম্মজ্ঞং পূজয়িত্বা প্রতাপবান্।
কৃত্বা চ সংবিদং তেন বিসসর্জ্জ যথাগতম্ ॥২৫॥

---

ভারতকৌমুদী

পুষ্করিণ্য ইতি। অত্র শস আদিলোপাভাব আর্ষঃ ॥২১॥

আপ ইতি। আপো জলম্। প্রপাঃ পানীয়শালাঃ। ভুক্তে অপি শব্দাদভুক্তেঽপি। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥২২॥

ইতীতি। তেন যমেন। যমস্য শাসনমাদেশম্ ॥২৩॥

নীত্বেতি। শর্ম্মিণং শর্ম্মিনামকং ব্রাহ্মণম্ ॥২৪॥

তমিতি। সংবিদমালাপম্, তেন শর্ম্মিণা সহ ॥২৫॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ ! মানুষ—পুষ্করিণী, অন্য জলাশয় ও কূপ খনন করাইবে। ইহ-লোকে এই কার্য্য অতি দুষ্কর ॥২১॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ ! আপনি প্রত্যহ জলদান করিবেন ; ইহা সর্ব্বোত্তম পুণ্যকার্য্য এবং জলদানের নিমিত্ত সর্বদা পানীয়শালা নির্ম্মাণ করিয়া রাখিবেন ; আর মানুষ ভুক্তই হউক বা অভুক্তই হউক, তাহাদিগকে অন্ন ও বিশেষতঃ জলদান করিবেন ॥২২॥

ভীষ্ম বলিলেন—'তখন যম এরূপ বলিলে, যমদূত সেই ব্রাহ্মণকে তাঁহার গৃহে লইয়া গেল। ক্রমে তিনি যমের সেই আদেশক্রমে সমস্তই করিলেন ॥২৩॥

পরে যমদূতও সেই শর্ম্মীকে লইয়া যমের নিকট গেল এবং তাঁহাকে সমস্ত বিষয় জানাইল ॥২৪॥

তস্যাপি চ যমঃ সর্ব্বমুপদেশং চকার হ।
প্রেত্যৈত্য চ ততঃ সর্বং চকারোক্তং যমেন তৎ ॥২৬॥
তথা প্রশংসতে দীপান্ যমঃ পিতৃহিতেপ্সয়া।
তস্মাদ্দীপপ্রদো নিত্যং সংসারয়তি বৈ পিতৄন্ ॥২৭॥
দাতব্যাঃ সততং দীপাস্তস্মাদ্ ভরতসত্তম !।
দেবতানাং পিতৄণাঞ্চ চক্ষুষ্যং চাত্মনাং বিভো ! ॥২৮॥
রত্নদানঞ্চ সুমহৎ পুণ্যমুক্তং জনাধিপ !।
যস্তান্ বিক্রীয় যজতে ব্রাহ্মণো হ্যভয়ঙ্করম্ ॥২৯॥
যদ্বৈ দদাতি বিপ্রেভ্যো ব্রাহ্মণঃ প্রতিগৃহ্য বৈ।
উভয়োঃ স্যাত্তদক্ষয্যং দাতুরাদাতুরেব চ ॥৩০॥

---

ভারতকৌমুদী

তস্যেতি। প্রেত্য গত্বা, এত্য পুনর্গৃহমাগত্য ॥২৬॥

তথেতি। প্রশংসতে প্রশংসতি স্ম। সংসারয়তি নিস্তারয়তি ॥২৭॥

দাতব্যা ইতি। দেবতানাং পিতৄণাঞ্চ সন্তোষার্থমিতি শেষঃ, চক্ষুষ্যং চক্ষুর্হিতকরং দীপদানম্ ॥২৮॥

রত্নেতি। তান্ রত্নসমূহান্। অভয়ঙ্করং তস্য তদ্যজনং ভয়নিবৃত্তিজনকম্ ॥২৯॥

যদিতি। তদ্দানমাদানঞ্চ, অক্ষয্যমক্ষয়ফলজনকম্ ॥৩০॥

ভারতভাবদীপঃ

নির্ব্বর্ত্তয়ন্তি সাধয়ন্তি ॥১৭—১৮॥ আলম্ভনং সর্ব্বতঃ স্পর্শনমুদ্বর্ত্তনমিত্যর্থঃ ॥১৯—২৮॥

---

পরে প্রতাপশালী যম সেই ধর্ম্মজ্ঞ শর্ম্মীর সম্মান করিয়া এবং তাঁহার সহিত আলাপ করিয়া তাঁহাকে যথাস্থানে পাঠাইয়া দিলেন ॥২৫॥

যম সেই ব্রাহ্মণকে যে সকল উপদেশ দিয়াছিলেন; ব্রাহ্মণ যাইয়া আবার আসিয়া যমোক্ত সেই সমস্তই করিয়াছিলেন ॥২৬॥

যম পিতৃলোকের হিতসাধন করিবার ইচ্ছায় দীপের প্রশংসা করিয়াছেন। অতএব মানুষ প্রত্যহ দীপদান করিয়া পিতৃলোককে উদ্ধার করিতে পারে ॥২৭॥

অতএব ভরতশ্রেষ্ঠ! দেবগণ ও পিতৃগণের সন্তোষের নিমিত্ত প্রত্যহ দীপদান করিবে। রাজা! দীপদান নিজের ও চক্ষুর হিতজনক ॥২৮॥

নরনাথ! রত্নদানকে মহাপুণ্যজনক বলা হইয়াছে। অতএব যে ব্রাহ্মণ সেই রত্নবিক্রয় করিয়া যজ্ঞ করেন, তাঁহার সেই যজ্ঞ ভয়ের নিবৃত্তি করিয়া থাকে ॥২৯॥

ব্রাহ্মণ, যাহা প্রতিগ্রহ করিয়া আবার ব্রাহ্মণকে দান করেন; তাহা, দাতাও গ্রহীতা উভয়েরই অক্ষয় ফলজনক হয় ॥৩০॥

যো দদাতি স্থিতঃ স্থিত্যাং তাদৃশায় প্রতিগ্রহম্‌।
উভয়োরক্ষয়ং ধর্ম্মং তং মনুঃ প্রাহ ধর্ম্মবিৎ ॥৩১॥
বাসসাং সম্প্রদানেন স্বদারনিরতো নরঃ।
সুবর্ণশ্চ সুবেশশ্চ ভবতীত্যনুশুশ্রুম ॥৩২॥
গাবঃ সুবর্ণঞ্চ তথা তিলাশ্চৈবানুবর্ণিতাঃ।
বহুশঃ পুরুষব্যাঘ্র! বেদপ্রামাণ্যদর্শনাৎ ॥৩৩॥
বিবাহাংশ্চৈব কুর্ব্বীত পুত্রানুৎপাদয়েত চ।
পুত্রলাভো হি কৌরব্য! সর্বলাভাদ্বিশিষ্যতে ॥৩৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে যমব্রাহ্মণসংবাদে ষট্‌পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

য ইতি। স্থিত্যামাত্মমর্য্যাদায়াম্‌ ॥৩১॥

বাসসামিতি। স্বদারনিরতঃ স্বভার্য্যায়ামেবাসক্তঃ। সুবর্ণঃ সুন্দরকান্তিঃ ॥৩২॥

গাব ইতি। অনুবর্ণিতা দানবিষয়ে ॥৩৩॥

বিবাহানিতি। বিবাহানিতি বহুবচনং পূর্ব্বপূর্ব্বভার্য্যামরণে বিবাহান্তরকরণার্থম্‌ ॥৩৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে ষট্‌পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

রত্নেতি। তস্মৈ রত্নদানং কর্ত্তব্যং যস্তান্‌ তানি বিক্রীয় যজ্ঞং করোতি এতদ্ধি তস্যাভয়স্করং প্রতিগ্রহবিক্রয়জদোষঘ্নম্‌ ॥২৯—৩৪॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষট্‌পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫৬॥

---

যে ব্যক্তি আত্মমর্য্যাদায় থাকিয়া সেই প্রকার ব্রাহ্মণকে দান করে; তাহাদের উভয়েরই সেই প্রকার ধর্ম্ম হয়, ইহা ধর্ম্মজ্ঞ মনু বলিয়াছেন ॥৩১॥

কেবল আপন ভার্য্যায় নিরত মানুষ, বস্ত্রদান করিয়া সুকান্তি ও সুবেশ হয়; ইহা আমরা শুনিয়াছি ॥৩২॥

নরশ্রেষ্ঠ! আমি বেদের প্রমাণ দেখিয়া, দানবিষয়ে গো, স্বর্ণ ও তিলের বহুবার বর্ণনা করিলাম ॥৩৩॥

কৌরবনন্দন! মানুষ বিবাহ করিবে এবং পুত্র জন্মাইবে। কারণ, পুত্রলাভ অন্য সমস্ত লাভ হইতে শ্রেষ্ঠ ॥৩৪॥

---

* '…অষ্টষষ্টিতমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্ধ, '…ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

# সপ্তপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

ভূয় এব কুরুশ্রেষ্ঠ! দানানাং বিধিমুত্তমম্।
কথয়স্ব মহাপ্রাজ্ঞ! ভূমিদানং বিশেষতঃ ॥১॥
পৃথিবীং ক্ষত্রিয়ো দদ্যাদ্‌ব্রাহ্মণায়েষ্টিকর্ম্মিণে।
বিধিবৎ প্রতিগৃহ্ণীয়ান্ন ত্বন্যো দাতুমর্হতি ॥২॥
সর্ববর্ণৈস্তু যচ্ছক্যং প্রদাতুং ফলকাঙ্ক্ষিভিঃ।
বেদে বা যৎ সমাখ্যাতং তন্মে ব্যাখ্যাতুমর্হসি ॥৩॥

ভীষ্ম উবাচ।

তুল্যনামানি দেয়ানি ত্রীণি তুল্যফলানি চ।
সর্ব্বকামফলানীহ গাবঃ পৃথ্বী সরস্বতী ॥৪॥

---

ভারতকৌমুদী

ভূয় ইতি। ভূমিদানং বিশেষতঃ কথয়স্বেতি সম্বন্ধঃ ॥১॥

পৃথিবীমিতি। ইষ্টিকর্ম্ম যজ্ঞকার্য্যমস্যাস্তীতি তস্মৈ। অন্যো দাতুং নার্হতি প্রায়েণ ভূম্যভাবাদিতি ভাবঃ ॥২॥

সর্ব্বেতি। যৎ পৃথিবীতরবস্তু। ব্যাখ্যাতুং বক্তুম্ ॥৩॥

তুল্যেতি। তুল্যমভিন্নং নাম যেষাং তানি ধেনুঃ পৃথ্বী সরস্বতীচেতি ত্রীণি বস্তূনি গাবঃ, "স্বর্গেষু পশুবাগ্‌বজ্রদিঙ্‌নেত্রঘৃণিভূজলে। লক্ষ্যদৃষ্ট্যা স্ত্রিয়াং পুংসি গৌর্লিঙ্গং চিহ্নশেফসোঃ" ইত্যমরপ্রামাণ্যাৎ ॥৪॥

---

যুধিষ্ঠির বলিলেন—'মহাপ্রাজ্ঞ কৌরবশ্রেষ্ঠ! আপনি উত্তম দানবিধি বিশেষতঃ ভূমিদানবিধি পুনরায় বলুন? ॥১॥

ক্ষত্রিয়, যজ্ঞকারী ব্রাহ্মণকে ভূমিদান করিবেন; সেই ব্রাহ্মণও যথাবিধানে তাহা গ্রহণ করিবেন। কিন্তু অন্য বর্ণ ভূমিদান করিতে সমর্থ হন না ॥২॥

পিতামহ! ফলকামী অন্যান্য বর্ণ, যাহা দান করিতে পারেন এবং বেদে যাহা দাতব্য বলিয়া উক্ত হইয়াছে; তাহা আপনি আমার নিকট বলুন ॥৩॥

ভীষ্ম বলিলেন—'বাণী, ভূমি ও ধেনু এই তিনটী বস্তুরই নাম সমান; অর্থাৎ উক্ত তিনটী বস্তুরই নাম 'গো'। এই তিনটী বস্তুই দাতব্য, সেই দানের ফলও সমান; এমন কি সমস্ত অভীষ্টই সেই তিনটীর দান হইতে হইয়া থাকে ॥৪॥

যো ব্রূয়াচ্চাপি শিষ্যায় ধর্ম্ম্যাং ব্রাহ্মীং সরস্বতীম্।
পৃথিবীগোপ্রদানাভ্যাং তুল্যং স ফলমশ্নুতে ॥৫॥
তথৈব গাঃ প্রশংসন্তি ন তু দেয়ং ততঃ পরম্।
সন্নিকৃষ্টফলাস্তা হি লব্ধার্থাশ্চ যুধিষ্ঠির! ॥৬॥
মাতরঃ সর্বভূতানাং গাবঃ সর্বসুখপ্রদাঃ।
বৃদ্ধিমাকাঙ্ক্ষতা নিত্যং গাবঃ কার্য্যাঃ প্রদক্ষিণাঃ ॥ ॥
সন্তাড্যা ন তু পাদেন গবাং মধ্যে ন চ ব্রজেৎ।
মঙ্গলায়তনং দেব্যস্তস্মাৎ পূজ্যাঃ সদৈব হি ॥৮॥
প্রচোদনং দেবকৃতং গবাং কর্ম্মসু বর্ত্ততাম্।
পূর্বমেবাক্ষরং চান্যদভিধেয়ং ততঃ পরম্ ॥৯॥

ভারতকৌমুদী

য ইতি। ব্রাহ্মীং ব্রহ্মণঃ পত্নীরূপাম্, সরস্বতীং বাচম্ ॥৫॥

তথেতি। সন্নিকৃষ্টং অচিরভাবি ফলং যাসাং তাঃ, লব্ধঃ অর্থঃ ক্ষীরাদিপ্রয়োজনং যাভ্যস্তাঃ ॥৬॥

মাতর ইতি। মাতরো দুগ্ধপ্রদানাদেবেতি ভাবঃ ॥৭॥

সন্তাড্যা ইতি। মঙ্গলায়তনং মঙ্গলস্থানম্, দেব্যো গাবো দেবীরূপাঃ ॥৮॥

প্রচোদনমিতি। কর্ম্মসু ভূমিকর্ষণেষু, বর্ত্ততাং প্রবৃত্তানাং জনানাম্, দেবৈরপি কৃতম্, গবাং বৃষাণাম্, প্রচোদনং যষ্টিহস্তাদিনা প্রেরণম্, কর্ত্তব্যমিতি শেষঃ। দেবৈরপি তৎকরণান্ন দোষ ইতি ভাবঃ। কিঞ্চ অন্যদ্যজ্ঞভূমিকর্ষণায় প্রচোদনমপি পূর্ব্বমেব মুনিভিরক্ষয়মক্ষয়-

ভারতভাবদীপঃ

ভূয় ইতি ॥১॥ ইষ্টিকম্মিণে যাজ্ঞিকায় ॥২—৩॥ তুল্যনামানি গোপদবাচ্যানি ॥৪—৫॥

যিনি শিষ্যকে ধর্ম্মসঙ্গতা ও ব্রহ্মপত্নীস্বরূপা বাণী বলেন; তিনি ভূমিদান ও গোদানের তুল্য ফললাভ করেন ॥৫॥

যুধিষ্ঠির! মুনিরা গরুর প্রশংসা করিয়া থাকেন। সুতরাং গো অপেক্ষা উৎকৃষ্ট দেয় বস্তু আর নাই। তারপর গোদানের ফল অচিরকালমধ্যেই হইয়া থাকে এবং মানুষ গরু হইতে সমস্ত প্রয়োজন লাভ করে ॥৬॥

গো সমস্ত প্রাণীরই মাতা এবং সমস্ত সুখই দান করে। অতএব উন্নতিকামী মানুষ গো প্রদক্ষিণ করিবে ॥৭॥

মানুষ পাদদ্বারা গোতাড়ন করিবে না এবং গোগণের মধ্যে বিচরণ করিবে না। কারণ, গোগণ মঙ্গলের স্থান এবং দেবীতুল্য। অতএব সর্ব্বদাই গোগণের সেবা করিবে ॥৮॥

প্রচারে বা নিবাতে বা বুধো নোদ্বেজয়েত গাঃ।
তৃষিতা হ্যভিবীক্ষ্যন্ত্যো নরং হন্যুঃ সবান্ধবম্ ॥১০॥
পিতৃসদ্মানি সততং দেবতায়তনানি চ।
পূয়ন্তে শকৃতা যাসাং পূতং কিমধিকং ততঃ ॥১১॥
ঘাসমুষ্টিং পরগবে দদ্যাৎ সংবৎসরং তু যঃ।
অকৃত্বা স্বয়মাহারং ব্রতং তৎ সার্ব্বকামিকম্ ॥১২॥

ভারতকৌমুদী

ফলজনকমুক্তম্, কিন্তু ততঃ পরং তস্মাদ্ভিন্নং প্রচোদনন্তু অভিধেয়ং বাচ্যম্ নিন্দনীয়মিতি যাবৎ ॥৯॥

প্রচার ইতি। বুধঃ প্রচারে বিচরণে নিবাতে বায়ুশূন্যস্থানে উপবেশনাদৌ গা নোদ্বেজয়েত বাধাদানাদিনা নাস্থিরাঃ কুর্য্যাৎ। তথা তৃষিতা অতএব অভিবীক্ষ্যন্ত্যো জলং পশ্যন্ত্যো গাঃ, বাধকং নরং সবান্ধবমেব হন্যুঃ। তৃষ্ণয়া জলপানায় গচ্ছন্তীর্গা ন বাধেতেতি ভাবঃ ॥১০॥

পিত্রিতি। পিতৃসদ্মানি শ্মশানানি। শকৃতা বিষ্ঠয়া গোময়েন ॥১১॥

ঘাসেতি। আহারং ভোজনম্। সার্ব্বকামিকং সর্বাভীষ্টদম্ ॥১২॥

ভারতভাবদীপঃ

দেয়ং দানযোগ্যম্, পরং শ্রেষ্ঠম্ ॥৬—৮॥ প্রচোদনমিতি। গবাং বলীবর্দ্দানাং কর্ম্মসু যজ্ঞার্থেষু কৃষ্যর্থেষু কর্ষণাদিষু বর্ত্ততাং প্রচোদনং প্রতোদেন প্রেরণং দেবৈঃ কৃতমিতি ন তত্র দোষ ইতি ভাবঃ। তথাপি পূর্ব্বং যজ্ঞার্থমেব চোদনমক্ষয়ং শ্রেয়স্করম্। অন্যৎ কৃষ্যর্থং তু ততঃ পরং বৈদিককর্ষণমনুপ্রবৃত্তমভিধেয়ং বাচ্যং নিন্দ্যমিত্যর্থঃ। তথা চ স্মৃতিঃ—"হলাস্তং ব্রহ্মবর্চ্চস" মিতি। তেন গোদ্রোহকারিত্বাৎ কৃষ্যর্থং কর্ষণং দোষাবহমিত্যর্থঃ ॥৯॥ প্রচারে পলায়নে, নিবাতে

দেবতারাও বৃষগণকে প্রেরণ করেন। অতএব ভূমিকর্ষণে প্রবৃত্ত মানুষ বৃষগণকে প্রেরণ করিতে পারে; যজ্ঞীয় ভূমিকর্ষণে বৃষগণকে প্রেরণ করা অক্ষয় ফলজনক হয়, ইহা মুনিরা পূর্ব্বেই বলিয়াছেন; তদ্ভিন্ন বৃষপ্রেরণ নিন্দনীয় ॥৯॥

গোগণ ইচ্ছানুসারে বিচরণ করিতে লাগিলে, কিংবা নিরুপদ্রব স্থানে উপবেশন করিলে, বুদ্ধিমান্ মানুষ তাহাদিগকে তাড়াইয়া উদ্বিগ্ন করিবে না এবং গোগণ তৃষ্ণার্ত্ত হইয়া জলের দিকে চাহিয়া যাইতে লাগিলে, তাহাদিগকে বাধা দিলে, তাহারা বন্ধুবর্গের সহিত মানুষকে বিনষ্ট করে ॥১০॥

যাহাদের বিষ্ঠা (গোময়) শ্মশান ও দেবতায়তনকে সর্ব্বদা পবিত্র করে, তাহাদের অপেক্ষা অধিক পবিত্র কি আছে? ॥১১॥

যে লোক নিজে ভোজন না করিয়া এক বৎসর যাবৎ পরের গরুকে প্রত্যহ এক মুষ্টি ঘাসদান করে; তাহার সেই ব্রত সমস্ত অভীষ্ট পূরণ করিয়া থাকে ॥১২॥

স হি পুত্রান্ যশোঽর্থঞ্চ শ্রিয়ং চাপ্যধিগচ্ছতি।
নাশয়ত্যশুভঞ্চৈব দুঃস্বপ্নং চাপ্যপোহতি ॥১৩॥

যুধিষ্ঠির উবাচ।

দেয়াঃ কিং লক্ষণা গাবঃ কাশ্চাপি পরিবর্জ্জয়েৎ।
কীদৃশায় প্রদাতব্যা ন দেয়াঃ কীদৃশায় চ ॥১৪॥

ভীষ্ম উবাচ।

অসদ্বৃত্তায় পাপায় লুব্ধায়ানৃতবাদিনে।
হব্যকব্যব্যপেতায় ন দেয়া গৌঃ কথঞ্চন ॥১৫॥
ভিক্ষবে বহুপুত্রায় শ্রোত্রিয়ায়াহিতাগ্নয়ে।
দত্ত্বা দশ গবাং দাতা লোকানাপ্নোত্যনুত্তমান্ ॥১৬॥
যশ্চৈব ধর্ম্মং কুরুতে তস্য ধর্ম্মফলঞ্চ যৎ।
সর্বস্যৈবাংশভাগ্ দাতা তন্নিমিত্তং প্রবৃত্তয়ঃ ॥১৭॥

---

ভারতকৌমুদী

স ইতি। স ঘাসমুষ্টিদাতা। অপোহতি ব্যর্থীকরোতি ॥১৩॥
দেয়া ইতি। কিং কীদৃশং লক্ষণং যাসাং তাঃ ॥১৪॥
অসদিতি। হব্যকব্যব্যপেতায় দেবপূজাপিতৃশ্রাদ্ধরহিতায় ॥১৫॥
ভিক্ষব ইতি। দশ গা দত্ত্বা, তাসাং গবাং দাতা ॥১৬॥
য ইতি। যো গ্রহীতা। তন্নিমিত্তং তদংশগ্রহণার্থমেব দাতুঃ প্রবৃত্তয়ো ভবন্তি ॥১৭॥

আর সেই লোক পুত্র, যশ, ধন ও অন্য সম্পদ্ লাভ করে; অমঙ্গল নষ্ট করে এবং দুঃস্বপ্নের ফল নিবারণ করিয়া থাকে ॥১৩॥

যুধিষ্ঠির বলিলেন—'কিপ্রকার গরুদান করিবে? কিপ্রকার গরুই বা দানে বর্জ্জন করিবে? কিপ্রকার লোককে দান করিবে এবং কিপ্রকার লোককে বা দান করিবে না? ॥১৪॥

ভীষ্ম বলিলেন—'অসদ্ব্যবসায়ী, পাপী, লোভী, মিথ্যাবাদী এবং দেবপূজা ও পিতৃশ্রাদ্ধরহিত লোককে কোন প্রকারেই গরুদান করিবে না ॥১৫॥

ভিক্ষুক, বহুপুত্র, শ্রোত্রিয় ও সাগ্নিক ব্রাহ্মণকে দশটী গরুদান করিয়া, সেই গোদাতা সর্ব্বোত্তম স্বর্গসকল লাভ করেন ॥১৬॥

যিনি ধর্ম্ম করেন এবং তাঁহার যে ধর্ম্মফল হয়; তাঁহার সেই সমস্ত ধর্ম্মফলের অংশ দাতা গ্রহণ করিয়া থাকেন। কারণ, সেই ধর্ম্মের অংশ গ্রহণ করিবার নিমিত্তই দাতার দানে প্রবৃত্তি হয় ॥১৭॥

যশ্চৈনমুৎপাদয়তে যশ্চৈনং ত্রায়তে ভয়াৎ।
যশ্চাস্য কুরুতে বৃত্তিং সর্ব্বে তে পিতরস্ত্রয়ঃ ॥১৮॥

কল্মষং গুরুশুশ্রূষা হন্তি মানো মহদ্‌যশঃ।
অপুত্রতাং ত্রয়ঃ পুত্রা অবৃত্তিং দশ ধেনবঃ ॥১৯॥

বেদান্তনিষ্ঠস্য বহুশ্রুতস্য প্রজ্ঞানতৃপ্তস্য জিতেন্দ্রিয়স্য।
শিষ্টস্য দান্তস্য যতস্য চৈব ভূতেষু নিত্যং প্রিয়বাদিনশ্চ ॥২০॥
যঃ ক্ষুদ্‌ভয়াদ্বৈ ন বিকর্ম্ম কুর্য্যান্মৃদুশ্চ শান্তো হ্যতিথিপ্রিয়শ্চ।
বৃত্তিং দ্বিজায়াতিসৃজেত তস্মৈ যস্তুল্যশীলশ্চ সপুত্রদারঃ ॥২১॥ (যুগ্মকম্)

শুভে পাত্রে যে গুণা গোপ্রদানে তাবান্ দোষো ব্রাহ্মণস্বাপহারে।
সর্ব্বাবস্থং ব্রাহ্মণস্বাপহারো দারাশ্চৈষাং দূরতো বর্জ্জনীয়াঃ ॥২২॥

### ভারতকৌমুদী

স ইতি। এনং পুত্রম্, এনং ভীতম্, অস্য দরিদ্রস্য ॥১৮॥

কল্মষমিতি। গুরুশুশ্রূষা কল্মষং পাপং হন্তি, মানোঽহঙ্কারঃ মহদ্‌যশো হন্তি, ত্রয়ঃ পুত্রা অপুত্রতাং ঘ্নন্তি। একস্য দ্বয়োর্ব্বা মরণেঽপ্যেকস্য স্থিতিসম্ভবাদিতি ভাবঃ। দত্তা দশ ধেনবশ্চ অবৃত্তিং জীবিকানির্ব্বাহোপায়াভাবং ঘ্নন্তি ॥১৯॥

বেদান্তেতি। যতস্য সংযমপরায়ণস্য ভূতেষু প্রাণিষু। যো ব্রাহ্মণঃ ক্ষুদ্ভয়াদপি বিকর্ম্ম বিরুদ্ধকার্য্যং ন কুর্য্যাৎ তস্মৈ দ্বিজায় বৃত্তিম্ অতিসৃজেত দদ্যাৎ ॥২০—২১॥

### ভারতভাবদীপঃ

কঠিনোপবেশনে অভিবীক্ষ্যন্তো। জলমলভমানাঃ ॥১০—১১॥ আহারং তদীয়তক্রাদ্যাহরণমকৃত্বা ॥১২—১৯॥ বেদান্তনিষ্ঠস্য বৃত্তিমতিসৃজেতেত্যুত্তরেণান্বয়ঃ। চতুর্থ্যর্থে ষষ্ঠী ॥২০॥ য ইতি।

যিনি পুত্র উৎপাদন করেন, যিনি ভীতকে ভয় হইতে রক্ষা করেন এবং যিনি দরিদ্রের বৃত্তি স্থির করিয়া দেন; তাঁহারা তিনজনই সেই তিনজনের পিতা হন ॥১৮॥

গুরুশুশ্রূষা পাপ নষ্ট করে, অহঙ্কার মহাযশকেও দূর করিয়া থাকে, তিনটী পুত্র অপুত্রতা লোপ করে এবং দশটী ধেনু বৃত্তিশূন্যতা তিরোহিত করিয়া থাকে ॥১৯॥

যিনি বেদান্তনিষ্ঠ, বহুশ্রুত, জ্ঞানতৃপ্ত, জিতেন্দ্রিয়, শিষ্ট, লোভবিহীন, সংযমপরায়ণ, সর্ব্বদা প্রাণিগণের সম্বন্ধে প্রিয়বাদী, যিনি ক্ষুধার ভয়েও বিরুদ্ধ কার্য্য করেন না, কোমল, শান্ত, অতিথিপ্রিয় এবং যিনি দাতার সমান স্বভাব ও পুত্রকলত্রসমন্বিত; সেই ব্রাহ্মণকে মানুষ বৃত্তিদান করিবে ॥২০—২১॥

১ (২২) ইতঃ পরং '…একোনসপ্ততিতমোঽধ্যায়ঃ'। ভীষ্ম উবাচ। বঙ্গ বর্দ্ধ, '… চতুরধিকশততমোঽধ্যায়ঃ'। ভীষ্ম উবাচ—নি।

অত্রৈব কীর্ত্যতে সদ্ভির্ব্রাহ্মণস্বাভিমর্শনে।
নৃগেণ সুমহৎ কৃচ্ছ্রং যদবাপ্তং কুরূদ্বহ! ॥২৩॥
নিবিশন্ত্যাং পুরা পার্থ! দ্বারবত্যামিতি শ্রুতিঃ।
অদৃশ্যত মহাকূপস্তৃণবীরুৎসমাবৃতঃ ॥২৪॥
প্রযত্নং তত্র কুর্ব্বাণাস্তস্মাৎ কূপাজ্জলার্থিনঃ।
শ্রমেণ মহতা যুক্তাস্তস্মিংস্তোয়ে সুসংবৃতে ॥২৫॥
দদৃশুস্তে মহাকায়ং কৃকলাসমবস্থিতম্।
তস্য চোদ্ধরণে যত্নমকুর্ব্বংস্তে সহস্রশঃ ॥২৬॥ (যুগ্মকম্)
প্রগ্রহৈশ্চর্ম্মপট্টৈশ্চ তং বদ্ধা পর্বতোপমম্।
নাশক্নুবন্ সমুদ্ধর্ত্তুং ততো জগ্মুর্জ্জনার্দ্দনম্ ॥২৭॥

ভারতকৌমুদী

শুভ ইতি। শুভে সতি পাত্রে, গোপ্রদানে যে গুণা ধর্ম্মা ভবন্তি। ব্রাহ্মণস্বাপহারঃ সর্ব্বাবস্থমেব মানবং নাশয়তীতি শেষঃ ॥২২॥

অত্রেতি। ব্রাহ্মণস্য স্বং ধনং তস্যাভিমর্শনে অপহরণে ॥২৩॥

নিবিশন্ত্যামিতি। দ্বারবত্যাং নগর্য্যাং, নিবিশন্ত্যাং প্রতিষ্ঠিতায়াম্ ॥২৪॥

প্রযত্নমিতি। সুসংবৃতে তৃণলতাচ্ছন্নে। কৃকলাসং ক্ষুদ্রপ্রাণিবিশেষম্ ॥২৫—২৬॥

ভারতভাবদীপঃ

ব্রাহ্মণো যদি ক্ষুদ্রয়াদিকর্ম করোতি তর্হি রাজ্ঞস্তৎ পাপমিত্যর্থঃ ॥২১—২২॥ অত্রৈবেতি ॥২৪॥

সৎপাত্রে গোদান করিলে যে পরিমাণে ধর্ম্ম হয়; ব্রাহ্মণের ধন অপহরণ করিলে, সেই পরিমাণে পাপ হয় এবং ব্রহ্মস্বাপহরণে সর্ব্বপ্রকার অবস্থাপন্ন মানুষই বিনষ্ট হইয়া থাকে; আর দূর হইতে ব্রাহ্মণভার্য্যাকে পরিত্যাগ করিবে ॥২২॥

কুরুবংশশ্রেষ্ঠ! নৃগরাজা যে গুরুতর কষ্ট পাইয়াছিলেন; এই ব্রাহ্মণস্ব অপহরণবিষয়ে পণ্ডিতেরা সেই উপাখ্যানই বলিয়া থাকেন ॥২৩॥

আমাদের শুনা আছে যে, পূর্ব্বকালে দ্বারকানগরী প্রতিষ্ঠিত হইলে তাহাতে তৃণলতাবৃত একটা বিশাল কূপ দৃষ্টিগোচর হইত ॥২৪॥

সেই জল আবৃত থাকিলেও সেই কূপ হইতে জলার্থী লোকেরা জলোত্তোলনে গুরুতর যত্ন করিতে থাকিয়া, অত্যন্ত পরিশ্রান্ত হইয়া দেখিত যে—একটা বিশাল কৃকলাস সে কূপের ভিতরে রহিয়াছে; ক্রমে সেই সহস্র সহস্র লোক সেই কৃকলাসকে উদ্ধার করিবার চেষ্টা করিয়াছিল ॥২৫—২৬॥

খমাবৃত্যোদপানস্য কৃকলাসঃ স্থিতো মহান্।
তস্য নাস্তি সমুদ্ধর্ত্তেত্যেতৎ কৃষ্ণে ন্যবেদয়ন্ ॥২৮॥
স বাসুদেবেন সমুদ্ধৃতশ্চ পৃষ্টশ্চ কার্য্যং নিজগাদ রাজা।
নৃগস্তদাত্মানমথো ন্যবেদয়ৎ পুরাতনং যজ্ঞসহস্রযাজিনম্ ॥২৯॥
তথা ব্রুবাণং তু তমাহ মাধবঃ শুভং ত্বয়া কর্ম্ম কৃতং ন পাপকম্।
কথং ভবান্ দুর্গতিমীদৃশীং গতো নরেন্দ্র! তদ্‌ব্রূহি কিমেতদীদৃশম্ ॥৩০॥
শতং সহস্রাণি গবাং শতং পুনঃ পুনঃ শতান্যষ্টশতাযুতানি চ।
ত্বয়া পুরা দত্তমিতীহ শুশ্রুম নৃপ! দ্বিজেভ্যঃ ক নু তদ্‌গতং তব ॥৩১॥

---

ভারতকৌমুদী

প্রগ্রহৈরিতি। প্রগ্রহৈ রজ্জুভিঃ। জনার্দ্দনং দ্বারকাস্থিতং কৃষ্ণম্ ॥২৭॥
খমিতি। উদপানস্য কূপস্য, খং মধ্যাকাশম্, আবৃত্য ব্যাপ্য ন্যবেদয়ন্ প্রাগুক্তা লোকাঃ ॥২৮॥
স ইতি। পুরাতনমাত্মানং পূর্ব্বদেহম্ ॥২৯॥
তথেতি। মাধবঃ কৃষ্ণঃ, শুভং পুণ্যম্ ॥৩০॥
শতমিতি। গবাং শতমিত্যাদিকং ভিন্নভিন্নবারেষু দত্তমিতি বোধ্যম্ ॥৩১॥

---

সেই লোকেরা রজ্জু ও চর্ম্মপট্টদ্বারা পর্ব্বতপ্রমাণ সেই কৃকলাসকে বন্ধন করিয়াও কূপ হইতে তাহাকে উত্তোলন করিতে পারিল না; পরে তাহারা কৃষ্ণের নিকট গমন করিল ॥২৭॥

ক্রমে তাহারা কৃষ্ণকে জানাইল যে, 'একটা বিশাল কৃকলাস কূপের মধ্যস্থিত আকাশভাগ ব্যাপ্ত করিয়া রহিয়াছে; কেহই তাহাকে উত্তোলন করিতে সমর্থ হইতেছে না' ॥২৮॥

তখন কৃষ্ণ সেই স্থানে যাইয়া সেই কৃকলাসকে উত্তোলন করিলেন এবং তাহাকে সেই অবস্থার বিষয় জিজ্ঞাসা করিলেন। পরে কৃকলাসরূপী নৃগরাজা নিজের কার্য্যের বিষয় বলিলেন ও কৃষ্ণকে জানাইলেন যে, 'আমি পূর্ব্বদেহে সহস্র যজ্ঞ করিয়াছিলাম' ॥২৯॥

নৃগরাজা সেইরূপ বলিতে লাগিলে, কৃষ্ণ তাঁহাকে বলিলেন—'রাজা! আপনি পুণ্যকার্য্যই করিয়াছেন, পাপকার্য্য করেন নাই; তবে এইরূপ দুর্গতি প্রাপ্ত হইলেন কেন? এপ্রকার এটা কি তাহা আপনি বলুন'? ॥৩০॥

রাজা! আপনি পূর্ব্বে একবার একশত গো, আবার বহুসহস্র গো, তার পরে আবার একশত গো, পরে আবার বহুশত, অষ্টশত এবং শেষে অযুত গো ব্রাহ্মণদিগকে দিয়াছিলেন; ইহা আমরা শুনিয়াছি। তবে আপনার সেই গোদান সকল কোথায় গেল ॥৩১॥

নৃগস্ততোঽব্রবীৎ কৃষ্ণং ব্রাহ্মণস্যাগ্নিহোত্রিণঃ।
প্রোষিতস্য পরিভ্রষ্টা গৌরেকা মম গোধনে ॥৩২॥
গবাং সহস্রে সংখ্যাতা তদা সা পশুপৈর্ম্মম।
সা ব্রাহ্মণায় মে দত্তা প্রেত্যার্থমভিকাঙ্ক্ষতা ॥৩৩॥
অপশ্যৎ পরিমার্গংশ্চ তাং গাং পরগৃহে দ্বিজঃ।
মমেয়মিতি চোবাচ ব্রাহ্মণো যস্য সাভবৎ ॥৩৪॥
তাবুভৌ সমনুপ্রাপ্তৌ বিবদন্তৌ ভৃশজ্বরৌ।
ভবান্ দাতা ভবান্ হর্ত্তেত্যথ তৌ মামরোচতাম্ ॥৩৫॥
শতেন শতসংখ্যেন গবাং বিনিময়েন বৈ।
যাচে প্রতিগ্রহীতারং স তু মামব্রবীদিদম্ ॥৩৬॥

ভারতকৌমুদী

নৃগ ইতি। প্রোষিতস্য স্থানান্তরং গতস্য, পরিভ্রষ্টা পরিভ্রশ্য মিলিতা ॥৩২॥
গবামিতি। পশুপৈঃ পশুরক্ষকৈঃ। মে ময়া, প্রেত্যার্থং পরলোকার্থম্ ॥৩৩॥
অপশ্যদিতি। পরিমার্গন্ অন্বিষ্যন্। যস্যাপরস্য ব্রাহ্মণস্য সা গৌর্দত্তা ময়া অভবৎ ॥৩৪॥
তাবিতি। ভৃশজ্বরৌ অধিকসন্তাপৌ ॥৩৫॥
শতেনেতি। শতসংখ্যেন গবাং শতেন দশসহস্রেণ ॥৩৬॥

তাহার পর নৃগরাজা কৃষ্ণকে বলিলেন—'একদা এক অগ্নিহোত্রী ব্রাহ্মণ স্থানান্তরে গিয়াছিলেন; তখন তাঁহার একটী গরু শ্রেণীভ্রষ্ট হইয়া, আমার গোসমূহমধ্যে মিলিয়া গিয়াছিল ॥৩২॥

তখন আমার পশুরক্ষকেরা আমার গোসমূহমধ্যে সেই গোটীকে গণনা করিয়া লইয়া গিয়াছিল; পরে আমি পারলৌকিক ফল কামনা করিয়া সেই গরুটীকেই এক ব্রাহ্মণকে দিয়াছিলাম ॥৩৩॥

পরে সেই অগ্নিহোত্রী ব্রাহ্মণ অন্বেষণ করিতে থাকিয়া সেই গরুটীকে পরকীয় গোগৃহে দেখিলেন—তদনন্তর যাঁহাকে আমি সেই গরুটী দিয়াছিলাম; সেই ব্রাহ্মণকে সেই অগ্নিহোত্রী ব্রাহ্মণ বলিলেন—'এই গরুটী আমার ॥৩৪॥

তখন তাঁহারা দুইজনই অত্যন্ত সন্তপ্ত হইয়া পরস্পর বিবাদ করিতে থাকিয়া আমার নিকট উপস্থিত হইলেন এবং আমাকে বলিলেন—'আপনিই দাতা, আবার আপনিই অপহর্ত্তা হইয়াছেন ॥৩৫॥

তখন আমি সেই প্রতিগ্রহীতা ব্রাহ্মণের নিকট দশসহস্র গরুর পরিবর্ত্তে সেই গরুটী প্রার্থনা করিলাম; কিন্তু তিনি আমাকে এই কথা বলিলেন—॥৩৬॥

দেশকালোপসম্পন্না দোগ্ধ্রী ক্ষান্তাতিবৎসলা।
স্বাদুক্ষীরপ্রদা ধন্যা মম নিত্যং নিবেশনে ॥৩৭॥
কৃপণং ভরতে সা গৌর্মম পুত্রমপস্তনম্।
ন সা শক্যা ময়া দাতুমিত্যুক্ত্বা স জগাম হ ॥৩৮॥
ততস্তমপরং বিপ্রং যাচে বিনিময়েন বৈ।
গবাং শতসহস্রং হি তৎকৃতে গৃহ্যতামিতি ॥৩৯॥

ব্রাহ্মণ উবাচ।

ন রাজ্ঞাং প্রতিগৃহ্ণামি শক্তোঽহং স্বস্য মার্গণে।
সৈব গৌর্দীয়তাং শীঘ্রং মমেতি মধুসূদন! ॥৪০॥
রুক্মমশ্বাংশ্চ দদতো রজতং স্যন্দনাংস্তথা।
ন জগ্রাহ যযৌ চাপি তদা স ব্রাহ্মণর্ষভঃ ॥৪১॥

ভারতকৌমুদী

দেশেতি। দেশকালাভ্যামুপসম্পন্না তয়োরুপযুক্তা, দোগ্ধ্রী বহুক্ষীরা, ক্ষান্তা ক্ষমাশীলা ॥৩৭॥

কৃপণমিতি। সা গৌঃ, কৃপণং ক্ষুদ্রম্, অপকৃষ্টৌ দুগ্ধহীনৌ মাতুস্তনৌ যস্য তম্, মম পুত্রম্, ভরতে দুগ্ধদানেন পুষ্ণাতি ॥৩৮॥

তত ইতি। শতসহস্রং লক্ষম্, তস্যা গোঃ কৃতে নিমিত্তম্ ॥৩৯॥

নেতি। স্বস্য ধনস্য, মার্গণে অন্বেষণে অর্জ্জন ইত্যর্থঃ ॥৪০॥

রুক্মমিতি। রুক্মং স্বর্ণম্, দদতো মম সকাশাৎ, স্যন্দনান্ রথান্ ॥৪১॥

দেশ ও কালের উপযুক্তা, প্রচুর দুগ্ধদায়িনী, ক্ষমাশীলা, অত্যন্ত বৎসলা ও সুস্বাদুদুগ্ধা সেই পুণ্যবতী ধেনুটী সর্ব্বদা আমার গৃহে রহিয়াছে ॥৩৭॥

আমার স্ত্রীর স্তনে দুগ্ধ নাই; সুতরাং সেই গরুটীই আমার ক্ষুদ্র পুত্রটীকে ভরণ করিতেছে। এ অবস্থায় আমি সেই গরুটী দিতে পারি না, এই কথা বলিয়া সেই ব্রাহ্মণ চলিয়া গেলেন ॥৩৮॥

তাহার পর আমি, গরুর পরিবর্ত্তে অপর গরু দিবার জন্য সেই অপর ব্রাহ্মণের নিকট প্রার্থনা করিলাম (এবং বলিলাম) আপনি সেই গরুটীর জন্য এক লক্ষ গরু গ্রহণ করুন ॥৩৯॥

কৃষ্ণ! তখন সেই ব্রাহ্মণ বলিলেন—'আমি ধনোপার্জ্জনে সমর্থ; সুতরাং রাজাদের নিকট প্রতিগ্রহ করি না। অতএব আপনি আমাকে আমার সেই গরুটীই সত্বর দান করুন ॥৪০॥

তখন আমি স্বর্ণ, রৌপ্য, অশ্ব ও রথ দান করিতে উদ্যত হইলাম; কিন্তু

(৩৮) কৃশং ভরতে সা গৌঃ···বঙ্গ বর্দ্ধ।

এতস্মিন্নেব কালে তু চোদিতঃ কালধর্ম্মণা।
পিতৃলোকমহং প্রাপ্য ধর্ম্মরাজমুপাগমম্ ॥৪২॥
যমস্তু পূজয়িত্বা মাং ততো বচনমব্রবীৎ।
নান্তঃ সংখ্যায়তে রাজংস্তব পুণ্যস্য কর্ম্মণঃ ॥৪৩॥
অস্তি চৈব কৃতং পাপমজ্ঞানাত্তদপি ত্বয়া।
চরস্ব পাপং পশ্চাদ্বা পূর্ব্বং বা ত্বং যথেচ্ছসি ॥৪৪॥
রক্ষিতাস্মীতি চোক্তং তে প্রতিজ্ঞা চানৃতা তব।
ব্রাহ্মণস্বস্য চাদানং দ্বিবিধস্তে ব্যতিক্রমঃ ॥৪৫॥
পূর্ব্বং কৃচ্ছ্রং চরিষ্যেঽহং পশ্চাচ্ছুভমিতি প্রভো!।
ধর্ম্মরাজং ব্রুবন্নেবং পতিতোঽস্মি মহীতলে ॥৪৬॥

---

ভাবতকৌমুদী

এতস্মিন্নিতি। চোদিতঃ প্রেরিতঃ, কালধর্ম্মণা কালস্বভাবেন ॥৪২॥
যম ইতি। অন্তঃ শেষঃ, ন সংখ্যায়তে সংখ্যাতুং ন শক্যতে ॥৪৩॥
অস্তীতি। তদপি পাপং পাপফলং চরস্ব অনুভব ॥৪৪॥
রক্ষিতেতি। রক্ষিতা ধর্ম্মস্য, তে ত্বয়া। ব্যতিক্রমো লঙ্ঘনম্ ॥৪৫॥
পূর্ব্বমিতি। কৃচ্ছ্রং পাপজনিতং কষ্টম্, শুভং পুণ্যজনিতং মঙ্গলম্ ॥৪৬॥

ভারতভাবদীপঃ

জলার্থিনস্তস্মিন্ কৃকলাসং দদৃশুরিত্যগ্রিমেণান্বয়ঃ ॥২৪—৪৭॥ অনৃতা ব্রাহ্মণধেনোর্নাশাৎ

সেই ব্রাহ্মণশ্রেষ্ঠ সে সকল গ্রহণ করিলেন না; প্রত্যুত আমার নিকট হইতে চলিয়া গেলেন ॥৪১॥

এই সময়েই আমি কালপ্রেরিত হইয়া পিতৃলোকে যাইয়া যমের নিকট উপস্থিত হইলাম ॥৪২॥

তখন যম আমার সম্মান করিয়া, এই কথা বলিলেন—'রাজা! আপনার পুণ্যকর্ম্মের শেষ সংখ্যা করা যায় না ॥৪৩॥

তবে আপনি অজ্ঞানবশতঃ একটী পাপও করিয়াছেন। সুতরাং আপনি যেমন ইচ্ছা করেন, তেমনই সেই পাপের ফল পূর্বে বা পরে ভোগ করুন ॥৪৪॥

আপনি বলিয়াছিলেন—'আমি ধর্ম্মরক্ষা করিব। কিন্তু আপনার সেই প্রতিজ্ঞা মিথ্যা হইয়া গিয়াছে, ব্রাহ্মণের ধনও গ্রহণ করিয়াছেন। অতএব আপনার দুই প্রকার কর্ত্তব্য লঙ্ঘন হইয়াছে ॥৪৫॥

প্রভু ধর্ম্মরাজ! আমি প্রথমে পাপের কষ্টভোগ করিব এবং পরে পুণ্যের মঙ্গল অনুভব করিব। এই কথা যমকে বলিতে বলিতেই আমি ভূতলে পতিত হইলাম ॥৪৬॥

অশ্রৌষং পতিতশ্চাহং যমস্যোচ্চৈঃ প্রভাষতঃ।
বাসুদেবঃ সমুদ্ধর্ত্তা ভবিতা তে জনার্দ্দনঃ ॥৪৭॥
পূর্ণে বর্ষসহস্রান্তে ক্ষীণে কর্ম্মণি দুষ্কৃতে।
প্রাপ্স্যসে শাশ্বতান্ লোকান্ জিতান্ স্বেনৈব কর্ম্মণা ॥৪৮॥
কূপেঽত্মানমধঃ শীর্ষমপশ্যং পতিতশ্চ হ।
তির্য্যগ্‌যোনিমনুপ্রাপ্তং ন চ মামজহাৎ স্মৃতিঃ ॥৪৯॥
ত্বয়া তু তারিতোঽস্ম্যদ্য কিমন্যত্র তপোবলাৎ।
অনুজানীহি মাং কৃষ্ণ। গচ্ছেয়ং দিবমদ্য বৈ ॥৫০॥
অনুজ্ঞাতঃ স কৃষ্ণেন নমস্কৃত্য জনার্দ্দনম্।
বিমানং দিব্যমাস্থায় যযৌ দিবমরিন্দমঃ ॥৫১॥
ততস্তস্মিন্ দিবং যাতে নৃগে ভরতসত্তম!।
বাসুদেব ইমং শ্লোকং জগাদ কুরুনন্দন! ॥৫২॥

---

ভারতকৌমুদী

অশ্রৌষমিতি। প্রভাষত ইদং বচঃ প্রভাষমাণস্য ॥৪৭॥
পূর্ণ ইতি। দুষ্কৃতে ব্রহ্মস্বহরণরূপে পাপে ॥৪৮॥
কূপ ইতি। আত্মানমিত্যাকারলোপ আর্ষঃ। অজহাৎ অত্যজৎ ॥৪৯॥
ত্বয়েতি। অন্যত্র বিনা। তব তপোবলমেব মম তারণকারণমিতি ভাবঃ ॥৫০॥
অন্বিতি। দিব্যং স্বর্গীয়ম্, আস্থায় আরুহ্য ॥৫১॥
তত ইতি। নৃগে তদাখ্যে রাজনি ॥৫২॥

আমি পতিত হইতে থাকিয়া শুনিলাম—যম উচ্চস্বরে বলিলেন যে, বসুদেব-নন্দন কৃষ্ণ আপনাকে উদ্ধার করিবেন ॥৪৭॥

রাজা! সহস্র বৎসর পূর্ণ হইলে পাপ কর্ম্ম ক্ষয় পাইয়া গেলে,আপনি আপন কর্ম্মবিজিত স্থায়ী স্বর্গসকল লাভ করিবেন' ॥৪৮॥

আমি কূপে পতিত হইতে থাকিয়া দেখিলাম—আমার দেহটী তির্য্যগ্‌-যোনি প্রাপ্ত হইয়া অধোমস্তকে পতিত হইতেছে; কিন্তু তখনও আমার স্মৃতি আমাকে ত্যাগ করে নাই ॥৪৯॥

কৃষ্ণ! আজ আপনি আমাকে উদ্ধার করিয়াছেন; আপনার তপোবল ব্যতীত ইহার আর কি কারণ হইতে পারে? আপনি আমাকে অনুমতি করুন; আমি আজ স্বর্গে চলিয়া যাই' ॥৫০॥

শত্রুদমনকারী নৃগরাজা, কৃষ্ণের অনুমতি পাইয়া তাঁহাকে নমস্কার করিয়া, স্বর্গীয় বিমানে আরোহণপূর্ব্বক স্বর্গে চলিয়া গেলেন ॥৫১॥

ব্রাহ্মণস্বং ন হর্ত্তব্যং পুরুষেণ বিজানতা।
ব্রাহ্মণস্বং হৃতং হন্তি নৃগং ব্রাহ্মণগৌরিব ॥৫৩॥
সতাং সমাগমঃ সদ্ভির্নাফলঃ পার্থ! বিদ্যতে।
বিমুক্তং নরকাৎ পশ্য নৃগং সাধুসমাগমাৎ ॥৫৪॥
প্রদানং ফলবত্তত্র দ্রোহস্তত্র তথা ফলঃ।
অপচারং গবাং তস্মাদ্ বর্জ্জয়েত যুধিষ্ঠির! ॥৫৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে নৃগোপাখ্যানে সপ্তপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

ব্রাহ্মণেতি। হন্তি পুরুষং পাতয়তি ॥৫৩॥

সতামিতি। সাধোঃ কৃষ্ণস্য সমাগমাৎ, নৃগং রাজানম্, নরকাৎ কষ্টকরকৃকলাসরূপাৎ বিমুক্তং পশ্য ॥৫৪॥

প্রদানমিতি। তত্র সাধৌ প্রদানং ফলবৎ; তথা তত্র সাধৌ দ্রোহঃ অফলঃ ফলবিরুদ্ধানিষ্ট-করঃ। অপচারং পীড়নাদ্যপব্যবহারম্ ॥৫৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহা-ভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে সপ্তপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

তস্যা এব ত্বয়া আদানাৎ ॥৪৫॥ কৃচ্ছ্রং চরিষ্যে পাপফলং ভোক্ষ্যে ॥৪৬—৪৮॥ আনম্ আত্মানং সন্ধিরার্ষঃ ॥৪৯—৫৫॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫৬॥

ভরতশ্রেষ্ঠ কৌরবনন্দন! সেই নৃগরাজা স্বর্গে চলিয়া গেলে কৃষ্ণ এই শ্লোকটী বলিলেন—॥৫২॥

'মানুষ জানিয়া ব্রাহ্মণের ধন হরণ করিবে না। ব্রাহ্মণের ধন হরণ করিলে, ব্রাহ্মণের গরু যেমন নৃগরাজাকে অধঃপাতিত করিয়াছিল; সেইরূপ সেই ধন মানুষকে অধঃপাতিত করে ॥৫৩॥

পৃথানন্দন! সজ্জনের সহিত সজ্জনের সম্মেলন নিষ্ফল হয় না। দেখ, নৃগ-রাজা কৃষ্ণের সম্মেলনবশতঃ নরক হইতে মুক্ত হইয়াছিলেন ॥৫৪॥

অতএব যুধিষ্ঠির! সজ্জনকে দান করা সফল হয় এবং সজ্জনের অপকার করায় অনিষ্ট হয়। তারপর গোসম্বন্ধে অপব্যবহার করিবে না ॥৫৫॥

* '…সপ্ততিতমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '…পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

এতাসাং প্রজয়া পূর্ণা পৃথিবী মুনিপুঙ্গব ।।
গোভ্যঃ প্রভবতে সর্ব্বং যৎ কিঞ্চিদিহ শোভনম্ ॥২৮॥
সুরভ্যপত্যমিত্যেতন্নামতস্তেঽনুপূর্ব্বশঃ ।
কীর্ত্তিতং ব্রূহি রাজেন্দ্র ! কি ভূয়ঃ কথয়ামি তে ॥২৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে অষ্টষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

# ঊনসপ্ততিতমোঽধ্যায়ঃ

-:*:-

যুধিষ্ঠির উবাচ ।

সুরভ্যাস্তু তদা দেব্যাঃ কীর্ত্তির্লক্ষ্মীঃ সরস্বতী ।
মেধা চ প্রবরা দেবী যাশ্চতস্রোঽভিবিশ্রুতাঃ ॥১॥
পৃথগ্ গোভ্যঃ কিমেতাঃ স্যুরুতাহো গোষু সংশ্রিতাঃ ।
দেবাঃ কে বা শ্রিতা গোষু তন্মে ব্রূহি পিতামহ ! ॥২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

এতাসামিতি। মুনিপুঙ্গবেতি যুধিষ্ঠিরস্যৈব সম্বোধনম্, তদ্বদ্ধর্ম্মপরায়ণত্বাৎ। প্রভবতে প্রভবতি। শোভনং ধর্ম্মকার্য্যাদি ॥২৮॥

সুরভীতি। সুরভেরপত্যং সন্তানঃ ॥২৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে অষ্টষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

সুরভ্যা ইতি। সুরভ্যা জাতা ইতি শেষঃ। গোভ্যঃ পৃথগ্ ভিন্নাঃ, গোষু গোজাত্যাম্ ॥১—২॥

মুনিশ্রেষ্ঠ যুধিষ্ঠির ! এই চারিটী ধেনুর সন্তানে পৃথিবী পরিপূর্ণ হইয়াছে। এই জগতে যে কিছু শোভন কার্য্য আছে, তাহা গো হইতেই উৎপন্ন হয় ॥২৮॥

রাজশ্রেষ্ঠ ! এই আমি তোমার নিকট নামানুসারে আনুপূর্ব্বীক সুরভি-সন্তান সকল কীর্ত্তন করিলাম ; এখন আবার তোমার নিকট কি বলিব, তাহা বল' ॥২৯॥

* '...অষ্টাদশাধিকশততমোঽধ্যায়ঃ'—নি ।

ভীষ্ম উবাচ।

যং দেবং সংশ্রিতা গাবস্তং দেবং দেবসংজ্ঞিতম্।
যদ্‌যদ্দেবাশ্রিতং দৈবং তত্তদ্দৈবং দ্বিজা বিদুঃ ॥৩॥
সর্ব্বেষামেব দেবানাং পূর্ব্বং কিল সমুদ্ভবে।
অমৃতার্থে সুরপতিঃ সুরভিং সমুপস্থিতঃ ॥৪॥

ইন্দ্র উবাচ।

ইচ্ছেয়মমৃতং দত্তং ত্বয়া দেবি! রসাধিকম্।
ত্বৎ প্রসাদাচ্ছিবং মহ্যমমরত্বং ভবেদিতি ॥৫॥

সুরভিরুবাচ।

বৎসো ভূত্বা সুরপতে! পিবস্ব প্রস্রবং মম।
ততোঽমরত্বমপি তৎস্থানমৈন্দ্রমবাপ্স্যসি ॥৬॥

---

ভারতকৌমুদী

যমিতি। গাবঃ সৃষ্টুতাদয়ঃ। দেবসংজ্ঞিতং তত্তদ্দেবতাসংজ্ঞাযুক্তম্। যদ্যত্ত, যদ্দেবাশ্রিতং তত্তত্ত তদ্দৈবং দ্বিজা বিদুঃ। এতেন সৃষ্টুতা ঐন্দ্রী, কপিলা যাম্যা, রোহিণী বারুণী, কামদুঘা চ কৌবেরীতি; তথা ইন্দ্রাদয়োঽপি সৌষ্টুতাদয় ইতি চ বোধ্যম্ ॥৩॥

সর্ব্বেষামিতি। সমুদ্ভবে উৎপত্তৌ সত্যাম্। সুরপতিরিন্দ্রঃ ॥৪॥

ইচ্ছেয়মিতি। রসেন স্বাদেন অধিকম্। শিবং মঙ্গলকরম্, মহ্যং মম ॥৫॥

বলিলেন—'পিতামহ! তৎকালে সুরভিদেবী হইতে কীর্ত্তি, লক্ষ্মী, সরস্বতী ও প্রধানা দেবী মেধা—এই অতিবিখ্যাত যে চারিটী কন্যা জন্মিয়াছিলেন; ইঁহারা কি গোজাতি হইতে ভিন্ন? না, গোজাতির মধ্যে গণ্য? এবং কোন্ কোন্ দেবতা গো আশ্রয় করিয়া রহিয়াছেন, তাহা আপনি আমার নিকট বলুন' ॥১—২॥

ভীষ্ম বলিলেন—'গোগণ যে দেবতাকে আশ্রয় করিয়া রহিয়াছে, সেই দেবতা সেই নামেই কথিত হইয়া থাকেন; আর যে বস্তু যে দেবতাকে আশ্রয় করিয়া থাকে, সেই বস্তু সেই দেবতার নামেই প্রসিদ্ধ হয়, ইহা ব্রাহ্মণেরা জানেন ॥৩॥

পূর্ব্বকালে সমস্ত দেবতার উৎপত্তি হইলে, ইন্দ্র অমৃতের জন্য সুরভির নিকট গিয়াছিলেন ॥৪॥

তখন ইন্দ্র বলিয়াছিলেন—'দেবি! আপনি সুস্বাদু অমৃত দান করেন, ইহা আমি ইচ্ছা করি এবং আপনার অনুগ্রহে আমার মঙ্গলময় অমরত্ব হউক, ইহাও কামনা করি' ॥৫॥

ন চ তে বৃত্রহন্! যুদ্ধে ব্যথারিভ্যো ভবিষ্যতি।
বলার্থমাত্মনঃ শক্র! প্রস্রবং পিব মে বিভো! ॥৭॥

ভীষ্ম উবাচ।

ততোঽপিবৎ স্তনং তস্যাঃ সুরভ্যাঃ সুরসত্তমঃ।
অমরত্বং সুরূপত্বং বলং চাপদমুত্তমম্ ॥৮॥
পুরন্দরোঽমৃতং পীত্বা প্রহৃষ্টঃ সমুপস্থিতঃ।
পুত্রোঽহং তব ভদ্রং তে ব্রূহি কিং করবাণি তে ॥৯॥

সুরভিরুবাচ।

কৃতং পুত্র! ত্বয়া সর্বমুপযাহি ত্রিবিষ্টপম্।
পালয়স্ব সুরান্ সর্ব্বান্ জহি যে সুরশত্রবঃ ॥১০॥
ন চ গোব্রাহ্মণেঽবজ্ঞা কার্য্যা তে শান্তিমিচ্ছতা।
গোব্রাহ্মণস্য নিঃশ্বাসঃ শোষয়েদপি দেবতাঃ ॥১১॥

ভারতকৌমুদী

বৎস ইতি। প্রস্রবং দুগ্ধম্। তৎ প্রসিদ্ধং স্থানং পদম্ ॥৬॥
নেতি। হে বৃত্রহন্! বৃত্রাসুরহন্তঃ! আত্মনো বলার্থং শক্তিজননার্থম্ ॥৭॥
তত ইতি। আপৎ প্রাপ্তবান্, ন বিদ্যতে উত্তমং যস্মাত্তৎ ॥৮॥
পুরন্দর ইতি। ভদ্রং মঙ্গলমস্তু ॥৯॥
কৃতমিতি। ত্রিবিষ্টপং স্বর্গম্ ॥১০॥

---

সুরভি বলিলেন—'দেবরাজ! আপনি বৎস হইয়া আমার দুগ্ধ পান করুন। তাহাতে আপনি অমরত্ব ও সেই ইন্দ্রের পদ লাভ করিবেন ॥৬॥

বৃত্রহন্তা দেবরাজ ইন্দ্র! যুদ্ধে শত্রুগণ হইতে আপনার কোন পীড়া হইবে না; অতএব আপনি নিজের শক্তির জন্য আমার দুগ্ধ পান করুন' ॥৭॥

ভীষ্ম বলিলেন—'তাহার পর ইন্দ্র সেই সুরভির স্তন পান করিলেন এবং তাহাতে অমরত্ব, সুরূপত্ব ও অসাধারণ বল লাভ করিলেন ॥৮॥

ইন্দ্র অমৃত পান করিয়া সন্তুষ্ট হইয়া সেই স্থানে থাকিয়া বলিলেন—'দেবি! আমি আপনার পুত্র'; আপনার মঙ্গল হউক, বলুন, আমি আপনার কি করিব' ॥৯॥

সুরভি বলিলেন—'পুত্র! তুমি সমস্তই করিয়াছ; এখন স্বর্গে যাও, সেখানে যাইয়া সমস্ত দেবতাকে পালন কর এবং যাহারা দেবগণের শত্রু, তাহাদিগকে সংহার কর ॥১০॥

গোব্রাহ্মণপ্রিয়ো নিত্যং স্বস্তিশব্দমুদাহরন্।
পৃথিব্যামন্তরিক্ষে চ নাকপৃষ্ঠে চ বিক্রমেৎ ॥১২॥
যচ্চ তেঽন্যদ্ভবেৎ কৃত্যং তন্মে ব্রূয়াঃ সমাসতঃ।
তত্তে সর্বং করিষ্যামি সত্যেনৈতদ্ব্রবীমি তে ॥১৩॥

ইন্দ্র উবাচ।

ইচ্ছেয়ং গোষু নিয়তং বস্তুং দেবি! ব্রবীমি তে।
এভিঃ সুরগণৈঃ সার্দ্ধং মমানুগ্রহমাচর ॥১৪॥

সুরভিরুবাচ।

গবাং শরীরং প্রত্যক্ষমেতৎ কৌশিক! লক্ষয়ে।
যো যত্রোৎসহতে বস্তুং স তত্র বসতাং সুরঃ ॥১৫॥
সর্বং পবিত্রং পরমং গবাং গাত্রং সুপূজিতম্।
তথা কুরুষ্ব ভদ্রং তে যথা ত্বং শক্র! মন্যসে ॥১৬॥

ভারতকৌমুদী

নেতি। তে ত্বয়া। নিঃশ্বাসো দুঃখনিঃশ্বাসত্যাগঃ ॥১১॥
গবিতি। উদাহরন্নুচ্চারয়ন্। নাকপৃষ্ঠে স্বর্গে ॥১২॥
যদিতি। কৃত্যং কার্য্যম্, সমাসতঃ সংক্ষেপেণ ॥১৩॥
ইচ্ছেয়মিতি। গোষু গোগণমধ্যে, বস্তুং বাসং কর্ত্তুম্ ॥১৪॥
গবামিতি। হে কৌশিক! ইন্দ্র! উৎসহতে ইচ্ছতি ॥১৫॥

---

ইন্দ্র! তুমি শান্তি ইচ্ছা করিলে গো এবং ব্রাহ্মণে অবজ্ঞা করিও না। কারণ, গো ও ব্রাহ্মণের দুঃখ-নিঃশ্বাস দেবগণকেও শোষণ করিয়া থাকে ॥১১॥

তুমি সর্ব্বদা গো ও ব্রাহ্মণের প্রিয় হইয়া স্বস্তিশব্দ উচ্চারণ করিয়া পৃথিবী, আকাশ ও স্বর্গে বিক্রম প্রকাশ করিতে পারিবে ॥১২॥

ইন্দ্র! তোমার অন্য যে কার্য্য আছে, তাহা আমার নিকট সংক্ষেপে বলিবে, আমি তোমার সে সমস্তই করিব, ইহা আমি তোমার নিকট সত্য বলিতেছি' ॥১৩॥

ইন্দ্র বলিলেন—'দেবি! আমি আপনার নিকট বলিতেছি, আমি এই দেবগণের সহিত গোগণের মধ্যে নিয়ত বাস করিতে ইচ্ছা করি; আপনি এই বিষয়ে অনুমতি দিয়া আমার প্রতি অনুগ্রহ করুন' ॥১৪॥

সুরভি বলিলেন—'ইন্দ্র! এই গোগণের শরীর প্রত্যক্ষ দেখা যাইতেছে; অতএব যে দেবতা যেখানে বাস করিবার ইচ্ছা করেন; তিনি সেই স্থানে বাস করুন ॥১৫॥

ভীষ্ম উবাচ।

তস্যাস্তদ্বচনং শ্রুত্বা সুরভ্যাঃ সুরসত্তমঃ।
সহ সর্বৈঃ সুরগণৈরভজৎ সৌরভীঃ প্রজাম্ ॥১৭॥
শৃঙ্গে বক্ত্রে চ জিহ্বায়াং দেবরাজঃ সমাবিশৎ।
সর্বচ্ছিদ্রেষু পবনঃ পাদেষু মরুতাং গণাঃ ॥১৮॥
ককুদং সর্বগো রুদ্রঃ কুক্ষৌ চৈব হুতাশনঃ।
সরস্বতী স্তনেষগ্র্যা শ্রীঃ পুরীষে জগৎপ্রিয়া ॥১৯॥
মূত্রে কীর্ত্তিশ্চ গঙ্গা চ মেধা পয়সি শাশ্বতী।
বক্ত্রে সোমশ্চ বৈ দেবো হৃদয়ে ভগবান্ যমঃ ॥২০॥ (বিশেষকম্)
ধর্ম্মঃ পুচ্ছে ক্রিয়া লোম্নি ভাস্করশ্চক্ষুষী শ্রিতঃ।
সিদ্ধাঃ সন্ধিষু সিদ্ধিশ্চ তপস্তেজশ্চ চেষ্টনে ॥২১॥
এবং সর্বে সুরগণা নিয়তা গাত্রবর্ত্মসু।
মহত্যো দেবতা গাবো ব্রাহ্মণৈঃ পরিসংস্কৃতাঃ ॥২২॥

---

ভারতকৌমুদী

সর্ব্বমিতি। সুপূজিতং সর্ব্বৈরাদৃতম্ ॥১৬॥

তস্যা ইতি। অভজদসেবত, সৌরভীং প্রজাং সুরভেঃ সুতাং গাম্ ॥১৭॥

শৃঙ্গ ইতি। মরুতামন্যেষাং দেবানাম্। ককুদং স্কন্ধস্থমাংসপিণ্ডম্, অগ্র্যা শ্রেষ্ঠা, পয়সি দুগ্ধে ॥১৮—২০॥

ধর্ম্ম ইতি। সন্ধিষু অঙ্গসংযোগস্থানেষু, চেষ্টনে গবাং গমনাদৌ ব্যাপারে ॥২১॥

এবমিতি। নিয়তা নিয়মেন স্থিতাঃ, গাত্রবর্ত্মসু গবামঙ্গেষু ॥২২॥

গরুর সকল অঙ্গ পরম পবিত্র এবং সকলের আদৃত; অতএব ইন্দ্র! তুমি যাহা ভাল মনে কর, তাহাই কর, তোমার মঙ্গল হউক' ॥১৬॥

ভীষ্ম বলিলেন—'দেবরাজ সেই সুরভির সেই কথা শুনিয়া সকল দেবগণের সহিত সুরভির সন্তানগণকে আশ্রয় করিলেন' ॥১৭॥

দেবরাজ গরুর শৃঙ্গ, বক্ত্র ও জিহ্বায় প্রবেশ করিলেন; আর বায়ু সমস্ত ছিদ্রে, অন্যান্য দেবগণ চরণে, সর্ব্বগামী রুদ্র ককুদে (ঝুটে), অগ্নি উদরে, সরস্বতী স্তনে, শ্রেষ্ঠা ও জগৎপ্রিয়া লক্ষ্মী গোময়ে, কীর্ত্তি ও গঙ্গা মূত্রে, চিরন্তনী মেধা দুগ্ধে, চন্দ্র মুখমধ্যে এবং ভগবান্ যম হৃদয়ে আশ্রয় লইলেন ॥১৮—২০॥

ধর্ম্ম লাঙ্গুলে, ক্রিয়া লোমে, সূর্য্য চক্ষুতে, সিদ্ধগণ অঙ্গসন্ধিস্থানে এবং সিদ্ধি, তপস্যা ও তেজ গরুর গমন ও ভোজনাদি কার্য্যে আশ্রয় করিয়াছিলেন ॥২১॥

গামাশ্রয়ন্তি সহিতা দেবা হি প্রভবিষ্ণবঃ।
কিমাসাং সর্বভাবেন বিদধ্যাস্তগবান্ প্রিয়ম্ ॥২৩॥
ভবাংশ্চ পরয়া ভক্ত্যা পূজয়স্ব নরেশ্বর!।
গাবস্তু পরমং লোকে পবিত্রং পাবনং হবিঃ ॥২৪॥
নিপাত্য ভক্ষিতঃ স্বর্গাদ্ভার্গবঃ ফেনপঃ কিল।
স চ প্রাণান্ পুনর্লব্ধা ততো গোলোকমাশ্রিতঃ ॥২৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে উনসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

গামিতি। সহিতা মিলিতাঃ, প্রভবিষ্ণবঃ প্রভাবশালিনঃ ॥২৩॥

ভবানিতি। হবির্হোমসাধনং দ্রব্যং ঘৃতং তজ্জনিকা ইত্যর্থঃ ॥২৪॥

নিপাত্যেতি। ফেনপো নাম ভার্গবঃ সুমিত্রঃ, স্বর্গাৎ স্বর্গতুল্যগোসেবাসুখাৎ, নিপাত্য বিভ্রংশ্য, ভক্ষিতো ভক্ষণেনৈব শৃঙ্গাঘাতাদিনা গোভির্নাশিতঃ। স চ সুমিত্রঃ পুণ্যাতিরেকাৎ নিজদেহে পুনঃ প্রাণান্ লব্ধা ততো গোলোকমাশ্রিতঃ। অয়মর্থঃ পরাধ্যায়েষু স্ফুটী-ভবিষ্যতি ॥২৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে উনসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

---

এইভাবে সমস্ত দেবগণ গোগণের অঙ্গসমূহে নিয়তভাবে অবস্থিত আছেন; অতএব ব্রাহ্মণেরা গোগণকে মহাদেবতারূপে নিরূপণ করিয়াছেন ॥২২॥

প্রভাবশালী দেবগণ সম্মিলিত হইয়া গোগণকে আশ্রয় করিয়া আছেন; অতএব ভগবান্ ব্রহ্মা সর্ব্বপ্রকারেই কি গোগণের প্রিয়কার্য্য বিধান করেন? ॥২৩॥

নরনাথ! তুমি পরম ভক্তিসহকারে গোগণের পূজা কর। কারণ, জগতে গোগণ পরম পবিত্র বস্তু এবং পবিত্র হবির উৎপাদক ॥২৪॥

গোগণ ভৃগুবংশীয় ফেনপ সুমিত্রকে গোসেবারূপ স্বর্গসুখ হইতে বিচ্যুত করিয়া শৃঙ্গাঘাতপ্রভৃতিদ্বারা বিনাশ করিয়াছিল। তাহার পর তিনি পুণ্যের বলে নিজ দেহে পুনরায় প্রাণ লাভ করিয়া গোলোকে গিয়াছিলেন' ॥২৫॥

---

* 'একোনবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

## সপ্ততিতমোঽধ্যায়ঃ।

—:*:—

যুধিষ্ঠির উবাচ।

কঃ ফেনপেতি নাম্নাসৌ কথং বা ভক্ষিতঃ পুরা।
মৃত উজ্জীবিতঃ কস্মাৎ কথং গোলোকমাশ্রিতঃ ॥১॥
বিরুদ্ধে মানুষে লোকে তথা সময়বর্ত্মসু।
ঋতে দৈবং হি দুষ্প্রাপং মানুষেষু বিশেষতঃ।
সংশয়ো মে মহানত্র তন্মে ব্যাখ্যাতুমর্হসি ॥২॥

ভীষ্ম উবাচ।

শ্রূয়তে ভার্গবে বংশে সুমিত্রো নাম ভারত!।
বেদাধ্যয়নসম্পন্নো বিপুলে তপসি স্থিতঃ ॥৩॥
বানপ্রস্থাশ্রমে যুক্তঃ স্বকর্ম্মনিরতঃ সদা।
বিনয়াচারতত্ত্বজ্ঞঃ সর্বধর্ম্মার্থকোবিদঃ ॥৪॥

---

ভারতকৌমুদী

ক ইতি। নাম্না বিশিষ্টঃ ॥১॥

বিরুদ্ধ ইতি। বিরুদ্ধে দুঃখবাহুল্যাদিনা বিলক্ষণে, সময়বর্ত্মসু আচারপদ্ধতিষপি, তথা বিরুদ্ধেষু, দৈবম্ ঋতে বিনা, মানুষেষু বিশেষতো দুষ্প্রাপং পুনর্জ্জীবনং দুর্লভম্। ব্যাখ্যাতুং বক্তুম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২॥

শ্রূয়ত ইতি। ভৃগোরয়ং ভার্গবস্তস্মিন্ ॥৩॥

বানেতি। স্বকর্ম্মসু যজনাদিব্রাহ্মণকার্য্যেষু নিরতঃ ॥৪॥

---

যুধিষ্ঠির বলিলেন—'ফেনপ নামে তিনি কে? কি জন্যই বা পূর্ব্বকালে উঁহাকে ভক্ষণ করিয়াছিলেন? কি প্রকারেই বা তিনি মরিয়া আবার জীবন লাভ করিয়াছিলেন এবং কি করিয়াই বা তিনি গোলোকে গিয়াছিলেন ॥১॥

মনুষ্যলোক, গোলোক অপেক্ষা বিভিন্ন প্রকার এবং আচার বিভিন্ন রূপ; তারপর দৈব ব্যতীত মানুষের মধ্যে পুনরায় জীবন লাভ করা অত্যন্ত দুষ্কর। এই সমস্ত বিষয়ে আমার গুরুতর সংশয় জন্মিয়াছে; অতএব আপনি তাহা আমার নিকট বলুন' ॥২॥

ভীষ্ম বলিলেন—'ভরতনন্দন! আমরা শুনিতে পাই যে, পূর্ব্বকালে ভৃগু-বংশে সুমিত্র নামে এক বেদাধ্যায়ী ও মহাতপস্বী ঋষি ছিলেন ॥৩॥

যত্নাত্রিষবণস্নায়ী সন্ধ্যোপাসনতৎপরঃ।
অগ্নিহোত্ররতঃ ক্ষান্তো জপন্ জুহ্বচ্চ নিত্যদা ॥৫॥
পিতৃদেবাংশ্চ নিয়তমতিথীংশ্চ স পূজয়ন্।
প্রাণসংধারণার্থঞ্চ যৎকিঞ্চিদুপহারয়ন্ ॥৬॥
গিরিস্ত্রিশিখরো নাম যতঃ প্রভবতে নদী।
কুলজেতি পুরাণেষু বিশ্রুতা রুদ্রনির্ম্মিতা ॥৭॥
তস্যাস্তীরে সমে দেশে পুষ্পমালাসমাকুলে।
বন্যৌষধিদ্রুমোপেতে নানাপক্ষিমৃগাযুতে ॥৮॥
ব্যপেতদংশমশকে ধ্বাঙ্ক্ষগৃধ্রৈরসেবিতে।
কৃষ্ণদর্ভতৃণপ্রায়ে সুরম্যে জ্যোতিরশ্মিনি ॥৯॥
সর্বোন্নতৈঃ সমৈঃ শ্যামৈর্যাজ্ঞীয়ৈস্তরুভির্বৃতে।
তত্রাশ্রমপদং পুণ্যং ভৃগূণামভবৎ পুরা ॥১০॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

যত্নাদিতি। ত্রিষবণস্নায়ী ত্রিসন্ধ্যস্নানকারী। ক্ষান্তঃ ক্ষমাবান্, জপন্ জুহ্বৎ হোমং কুর্ব্বংশ্চাসীৎ ॥৫॥

পিত্রিতি। উপহারয়ন্ ভক্ষয়ন্নাসীৎ ॥৬॥

গিরিরিতি। প্রভবতে উৎপদ্যতে স্ম ॥৭॥

তস্যা ইতি। সমে সমতলে। কৃষ্ণানি দর্ভতৃণানি প্রায়া বহুলানি যত্র তস্মিন্, জ্যোতীনাং জ্যোতিষ্মতাং মণীনাং রশ্ময়ঃ অস্য সন্তীতি তস্মিন্। ত্রীহ্যাদিত্বাদিন্। যাজ্ঞীয়ৈর্যজ্ঞযোগ্যৈঃ ॥৮—১০॥

---

তিনি বানপ্রস্থাশ্রমে থাকিতেন, সর্বদা যজনাদি নিজ কার্য্যে ব্যাপৃত রহিতেন, বিনয় ও আচারের তত্ত্ব জানিতেন এবং সমস্ত ধর্ম্ম ও অর্থের বিষয় বুঝিতেন ॥৪॥

যত্নপূর্ব্বক তিনবেলা স্নান করিতেন, সন্ধ্যোপাসনায় নিরত থাকিতেন, অগ্নিহোত্র হোম করিতেন এবং ক্ষমাশীল হইয়া সর্ব্বদা জপ ও যজ্ঞ করিতেন ॥৫॥

তিনি পিতৃগণ, দেবগণ ও অতিথিগণের পূজা করিতেন এবং প্রাণরক্ষার জন্য যৎকিঞ্চিৎ আহার করিতেন ॥৬॥

'ত্রিশিখর' নামে একটী পর্বত আছে; যে পর্বত হইতে 'কুলজা' নামে পুরাণবিখ্যাত ও মহাদেবনির্ম্মিত একটী নদী উৎপন্ন হইয়াছে ॥৭॥

সেই কুলজানদীর তীরে সমতলভূমিতে পূর্ব্বকালে ভৃগুবংশীয়গণের পবিত্র

উবাস তত্র নিয়তঃ সুমিত্রো নাম ভার্গবঃ।
যথোদ্দিষ্টেন পূর্ব্বেষাং ভৃগূণাং সাধুবর্ত্মনা ॥১১॥
তস্মা আঙ্গিরসঃ কশ্চিদ্দদৌ গাং শর্করীং শুভাম্‌।
বর্ষাসু পশ্চিমে মাসি পৌর্ণমাস্যাং শুচিব্রতঃ ॥১২॥
স তাং লব্ধ্বা ধর্ম্মশীলশ্চিন্তয়ামাস তৎপরঃ।
সুমিত্রঃ পরয়া ভক্ত্যা জননীমিব মাতরম্‌ ॥১৩॥
তেন সন্ধুক্ষ্যমাণা সা রোহিণী কামরূপিণী।
প্রবৃদ্ধিমগমচ্ছ্রেষ্ঠা প্রাণতশ্চ সুদর্শনা ॥১৪॥
শিরাবিমুক্তপার্শ্বান্তা বিপুলাং কান্তিমুদ্বহৎ।
শ্যামপার্শ্বান্তপৃষ্ঠা সা সুরভির্মধুপিঙ্গলা ॥১৫॥

ভারতকৌমুদী

উবাসেতি। যথোদ্দিষ্টেন কৃতানুরূপ্যেণ। সাধুবর্ত্মনা সৎপথেন ॥১১॥
তস্মা ইতি। শর্করীং নাম বর্ষাসু পশ্চিমে আশ্বিনে ॥১২॥
স ইতি। জননীং নিজগর্ভধারিণীম্‌ ॥১৩॥
তেনেতি। তেন সুমিত্রেণ, সন্ধুক্ষ্যমাণা পরিচর্য্যমাণা। প্রাণতো বলতশ্চ শ্রেষ্ঠা ॥১৪॥

আশ্রম ছিল। সেই আশ্রমে বহুবিধ পুষ্প, বন্য লতা ও বৃক্ষ বিদ্যমান ছিল এবং নানা পশুপক্ষী বিচরণ করিত; কিন্তু সেই আশ্রমে দংশ বা মশক ছিল না, কাক বা গৃধ্র আসিত না; সেই আশ্রমে তৃণের মধ্যে কৃষ্ণবর্ণ কুশই বহুতর ছিল এবং নানাবিধ মণির কিরণে সেই আশ্রমটী অতিশয় সুন্দর দেখাইত; আর সেই আশ্রমটী সর্ব্বাপেক্ষা উচ্চ, সমশীর্ষ ও শ্যামবর্ণ যজ্ঞীয় বৃক্ষে পরিবেষ্টিত ছিল ॥৮—১০॥

ভৃগুবংশীয় সুমিত্র, ভৃগুবংশীয় পূর্ব্বপুরুষগণের আচরিত সৎপথে থাকিয়া সেই আশ্রমে বাস করিতে লাগিলেন ॥১১॥

একদা অঙ্গিরার বংশজাত পবিত্র নিয়মশালী কোন ব্রাহ্মণ আশ্বিন মাসের পূর্ণিমাতিথিতে আসিয়া শর্করীনাম্নী শুভলক্ষণা একটী ধেনু সেই সুমিত্রকে দান করিয়া গেলেন ॥১২॥

ধার্ম্মিক সেই সুমিত্র সেই ধেনুটী লাভ করিয়া তাহার সেবাপরায়ণ হইয়া পরম ভক্তিসহকারে নিজের গর্ভধারিণী মাতার ন্যায় তাঁহাকে চিন্তা করিতে লাগিলেন ॥১৩॥

সুমিত্র পরিচর্য্যা করিতে থাকিলে রোহিণীজাতীয়া, কামরূপিণী, বলবতী ও সুদর্শনা সেই ধেনুটী ক্রমশঃ বৃদ্ধি পাইতে লাগিল ॥১৪॥

বৃহতী সূক্ষ্মরোমান্তা রূপোদগ্রা তনুত্বচা।
কৃষ্ণপুচ্ছা শ্বেতবক্ত্রা সমবৃত্তপয়োধরা ॥১৬॥
পৃষ্ঠোন্নতা পূর্ব্বনতা শঙ্কুকর্ণী সুলোচনা।
দীর্ঘজিহ্বা হ্রস্বশৃঙ্গী সম্পূর্ণদশনান্তরা ॥১৭॥
মাংসাধিকগলান্তা সা প্রসন্না শুভদর্শনা।
নিত্যং শমযুতা স্নিগ্ধা সম্পূর্ণোদাত্তনিস্বনা ॥১৮॥
প্রাজাপত্যৈর্গবাং নিত্যং প্রশস্তৈর্লক্ষণৈর্যুতা।
যৌবনস্থেব বনিতা শুশুভে রূপশোভয়া ॥১৯॥ (কলাপকম্)
বৃষেণোপগতা সা তু কল্যা মধুরদর্শনা।
মিথুনং জনয়ামাস তুল্যরূপমিবাত্মনঃ ॥২০॥

ভারতকৌমুদী

শিরেতি। শিরাভির্নাড়ীভিঃ, বিমুক্তৌ বিরহিতৌ পার্শ্বান্তৌ যস্যাঃ সা। উত্বহদিত্যড়াগমাভাব আর্ষঃ। সুরভিঃ সুরভিতুল্যপ্রভাবা, মধুবৎ পিঙ্গলা পিঙ্গলবর্ণা ॥১৫॥

বৃহতীতি। বৃহতী বিশালাকৃতিঃ, রূপেণ উদগ্রা উচ্চা, তন্বী সূক্ষ্মা ত্বচা চর্ম্ম যস্যাঃ সা। ত্বচেতি ক্ষুধেত্যাদিবৎ টাবন্তঃ শব্দঃ। সমাঃ সমানা বৃত্তা গোলাকারাশ্চ পয়োধরা স্তনা যস্যাঃ সা। সম্পূর্ণানি রন্ধ্রশূন্যানি দশনান্তরাণি দন্তমধ্যভাগা যস্যাঃ সা। মাংসমধিকং যত্র স মাংসাধিকো গলান্তো গলতলভাগো যস্যাঃ সা। শমযুতা শান্তস্বভাবা, সম্পূর্ণো দাত্তঃ অতিগম্ভীরো নিস্বনঃ কণ্ঠধ্বনির্যস্যাঃ সা, প্রাজাপত্যৈর্বহুসন্তানসূচকৈঃ গবাং প্রশস্তৈর্লক্ষণৈর্নিত্যং যুতা ॥১৬—১৯॥

বৃষেণেতি। কল্যা নিরাময়া। মিথুনং বৎসা বৎসদ্বয়ম্ ॥২০॥

শিরাশূন্য পার্শ্বা, শ্যামবর্ণ পার্শ্বপৃষ্ঠা, মধুর ন্যায় পিঙ্গলবর্ণা ও সুরভির ন্যায় প্রভাবশালিনী সেই ধেনুটী ক্রমে অত্যন্ত সৌন্দর্য্য ধারণ করিল ॥১৫॥

সেই ধেনুটীর আকার বৃহৎ, রোম সকল সূক্ষ্ম, দেহটী উচ্চ, দেহের চর্ম্ম সূক্ষ্ম, পুচ্ছ কৃষ্ণবর্ণ, মুখ শ্বেতবর্ণ এবং স্তনগুলি সমান ও গোলাকার ছিল; পৃষ্ঠ উন্নত, সম্মুখভাগ অবনত, কর্ণযুগল শঙ্কুর ন্যায় ক্রমিক সূক্ষ্ম, নয়নযুগল সুন্দর, জিহ্বা দীর্ঘা, শৃঙ্গ দুইটী খর্ব্ব এবং দন্তের মধ্যভাগ সকল সংযুক্ত ছিল; গলকম্বল স্থূল ও কণ্ঠস্বর গম্ভীর ছিল; আর সেই ধেনুটী প্রসন্না, সুখদর্শনা, সর্ব্বদা শান্তস্বভাবা ও স্নিগ্ধ মূর্ত্তি ছিল, বহু সন্তানসূচক, প্রশস্ত, গোলক্ষণযুক্তা সেই ধেনুটী যুবতী বনিতার ন্যায় রূপশোভায় সর্ব্বদা শোভা পাইত ॥১৬—১৯॥

নীরোগা ও সুদর্শনা সেই ধেনুটী কোন বৃষকর্ত্তৃক সঙ্গতা হইয়া নিজের তুল্যরূপ একটী বৎসা এবং একটী বৎস প্রসব করিল ॥২০॥

সম্বৰ্দ্ধয়ামাস স তাং সবৎসাং ভার্গবো মুনিঃ।
তয়োঃ প্রজাধিসংসর্গাৎ সহস্রঞ্চ গবামভূৎ ॥২১॥
গবাং জাতিসহস্রাণি সম্ভূতানি পরস্পরম্।
ঋষভাণাঞ্চ রাজেন্দ্র! নৈবান্তঃ প্রতিদৃশ্যতে ॥২২॥
তৈরাশ্রমপদং রম্যমরণ্যঞ্চৈব সর্ব্বশঃ।
সমাকুলং সমভবন্ মেঘৈরিব নভস্থলম্ ॥২৩॥
কানিচিৎ পদ্মবর্ণানি কিংশুকাভানি কানিচিৎ।
রুক্মবর্ণানি চান্যানি চন্দ্রাংশুসদৃশানি চ ॥২৪॥
তথা রাজতবর্ণানি কানিচিল্লোহিতানি বৈ।
নীললোহিততাম্রাণি কৃষ্ণানি কপিলানি চ।
নানারাগবিচিত্রাণি যূথানি কুলযূথপ! ॥২৫॥ (যুগ্মকম্)

---

## ভারতকৌমুদী

সমিতি। তয়োর্বৎসয়োঃ, প্রজানাং সন্তানানাম্ অধিসংসর্গাৎ পরস্পরসঙ্গমাৎ ॥২১॥

গবামিতি। ঋষভাণাং বৃষাণাম্, অন্তঃ শেষঃ ॥২২॥

তৈরিতি। সমাকুলং সম্যগ্ ব্যাপ্তম্ ॥২৩॥

কানিচিদিতি। কিংশুকাভানি কিংশুককুসুমবৎ রক্তবর্ণানি, রুক্মবর্ণানি স্বর্ণবর্ণানি। নানারাগৈর্বহুবর্ণৈর্বিচিত্রাণি, যূথানি গবাং সমূহাঃ, হে কুলযূথপ! বংশসমূহরক্ষক! ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৪—২৫॥

---

সুমিত্র মুনি বৎসের সহিত সেই ধেনুটীকে সংবৰ্দ্ধিত করিতে লাগিলেন। ক্রমে সেই বৎসা ও বৎস দুইটীর সন্তানগণের পরস্পর সঙ্গমে সহস্র গো হইয়া উঠিল ॥২১॥

রাজশ্রেষ্ঠ! কালক্রমে গো ও বৃষের পরস্পর সঙ্গমে বহু সহস্র গো হইয়া গেল। তৎকালে তাহাদের শেষ দেখা যাইত না ॥২২॥

তখন মেঘগণদ্বারা আকাশের ন্যায় সেই গোসমূহদ্বারা সেই সমগ্র মনোহর আশ্রম ও বন ব্যাপ্ত হইয়া গেল ॥২৩॥

কুলসমূহরক্ষক যুধিষ্ঠির! কতকগুলি গো পদ্মবর্ণ, কতকগুলি কিংশুকপুষ্পবর্ণ, কতকগুলি স্বর্ণবর্ণ, অন্য কতকগুলি চন্দ্রকিরণতুল্য শুভ্রবর্ণ, কতকগুলি রৌপ্যবর্ণ, কতকগুলি লোহিতবর্ণ, কতকগুলি নীললোহিত ও তাম্রবর্ণ, কতকগুলি কৃষ্ণবর্ণ, কতকগুলি পিঙ্গলবর্ণ এবং কতকগুলি নানাবর্ণে বিচিত্র হইয়াছিল ॥২৪—২৫॥

ন চ ক্ষীরং সুতস্নেহাদ্বৎসানামুপজীবতি।
ভার্গবঃ কেবলং চাসীদ্‌গবাং প্রাণায়নে রতঃ ॥২৬॥
তথা শুশ্রূষতস্তস্য গবাং হিতমবেক্ষতঃ।
ব্যতীয়াৎ সুমহান্ কালো বৎসোচ্ছিষ্টেন বর্ত্ততঃ ॥২৭॥
ক্ষুৎপিপাসাপরিশ্রান্তঃ সততং প্রস্রবং গবাম্।
বৎসৈরুচ্ছিষ্টমুদিতং বহুক্ষীরতয়া বহু ॥২৮॥
পীতবাংস্তেন নামাস্য ফেনপেত্যভিবিশ্রুতম্।
গৌতমস্যাভিনিষ্পন্নমেবং নাম যুধিষ্ঠির ! ॥২৯॥ (যুগ্মকম্)
কদাচিৎ কামরূপিণ্যো গাবঃ স্ত্রীবেষমাশ্রিতাঃ।
হ্রদে ক্রীড়ন্তি সংহৃষ্টা গায়ন্ত্যঃ পুণ্যলক্ষণাঃ ॥৩০॥

---

ভারতকৌমুদী

নেতি। ভার্গবঃ সুমিত্রঃ, বৎসানামুপরি সুতস্নেহাৎ ক্ষীরং গবাং দুগ্ধম্, ন চ উপজীবতি পীত্বা জীবনং ধারয়তি স্ম; কিন্তু কেবলং গবাং প্রাণায়নে খাদ্যপানীয়দানাদিনা প্রাণরক্ষণে রত আসীৎ ॥২৬॥

তথেতি। ব্যতীয়াৎ ব্যত্যগাৎ, বৎসোচ্ছিষ্টেন বৎসমুখস্থিতফেনপানেনৈব, বর্ত্ততো জীবনং ধারয়তঃ ॥২৭॥

ক্ষুদিতি। প্রস্রবতি ক্ষরতীতি প্রস্রবং দুগ্ধম্। উদিতং নির্গতং পীতবান্। গৌতমস্য মুনেঃ প্রদানেন অভিনিষ্পন্নম্ ॥২৮—২৯॥

কদাচিদিতি। পুণ্যলক্ষণাঃ পবিত্রচিহ্নাঃ ॥৩০॥

---

সুমিত্র মুনি বৎসগণের উপরে পুত্রস্নেহ থাকায় তাহাদের মাতা গোগণের দুগ্ধ পান করিতেন না; কিন্তু কেবল সেই গোগণের প্রাণরক্ষায় নিরত থাকিতেন ॥২৬॥

সুমিত্র এইভাবে গোগণের শুশ্রূষা করিতেন, হিত দেখিতেন, বৎসগণের উচ্ছিষ্ট ফেন পান করিয়া জীবিত থাকিতেন; এইভাবে দীর্ঘকাল অতীত হইল ॥২৭॥

তিনি ক্ষুধা ও পিপাসায় ক্লান্ত হইয়াও বৎসগণের পানাবশিষ্ট নির্গত, বহুক্ষীরা গোদিগের প্রচুর দুগ্ধ সর্বদা পান করিতেন। তাহাতেই তাঁহার 'ফেনপ' এই বিখ্যাত নাম হইয়াছিল। যুধিষ্ঠির! এইরূপ 'ফেনপ' নাম মহর্ষি গৌতমের প্রকাশ্যেই নিষ্পন্ন হইয়াছিল ॥২৮—২৯॥

---

(২৯) ইতঃ পরং '…বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ। ভীষ্ম উবাচ'…নি।

দদৃশুস্তস্য গাবো বৈ বিস্ময়োৎফুল্ললোচনাঃ।
ঊচুশ্চ কা যূয়মিতি স্ত্রিয়ো মানুষয়া গিরা ॥৩১॥

স্ত্রিয় ঊচুঃ।

গাব এব বয়ং সর্ব্বকর্ম্মভিঃ শোভনৈর্যুতাঃ।
সর্বাঃ স্ত্রীবেষধারিণ্যো যথাকামং চরামহে ॥৩২॥

গাব ঊচুঃ।

গবাং গাবঃ পরং দৈবং গবাং গাবঃ পরা গতিঃ।
কথয়ধ্বমিহাস্মাকং কেন বঃ সুকৃতাং গতিঃ ॥৩৩॥

স্ত্রিয় ঊচুঃ।

অস্মাকং হবিষা দেবা ব্রাহ্মণাস্তর্পিতাস্তথা।
কব্যেন পিতরশ্চৈব হব্যেনাগ্নিশ্চ তর্পিতঃ ॥৩৪॥

ভারতকৌমুদী

দদৃশুরিতি। তস্য সুমিত্রস্য গাবঃ, বিস্ময়োৎফুল্ললোচনাঃ সত্যঃ দদৃশুঃ মানুষয়া গিরা কা যূয়মিতি তাঃ স্ত্রিয়ঃ প্রতি ঊচুশ্চ ॥৩১॥

গাব ইতি। শোভনৈর্ধর্ম্মজনকৈঃ ॥৩২॥

গবামিতি। সুকৃতাং পুণ্যকারিণাম্, গতিরবস্থা প্রভাব ইতি যাবৎ। যতশ্চ যুষ্মাকমিদং কামরূপিত্বমিতি ভাবঃ ॥৩৩॥

অস্মাকমিতি। কব্যেন শ্রাদ্ধযোগ্যেন দুগ্ধাদিনা, হব্যেন হোমযোগ্যেন ঘৃতাদিনা ॥৩৪॥

---

কোন সময়ে কামরূপিণী পবিত্র চিহ্না গো সকল স্ত্রীবেশ ধারণ করিয়া আনন্দিত চিত্তে গান করিতে থাকিয়া কোন হ্রদে ক্রীড়া করিতেছিল ॥৩০॥

তখন সুমিত্রের গো সকল বিস্ময়ে উৎফুল্ল নয়ন হইয়া, সেই স্ত্রীবেশধারিণী, গোদিগকে দেখিল এবং মানুষের ন্যায় বাক্যদ্বারা তাহাদিগকে 'তোমরা কে' এই কথা বলিল ॥৩১॥

তখন স্ত্রীবেশধারিণী গোগণ বলিল—'আমরা সমস্ত ধর্ম্মকর্ম্মযুক্ত গোগণই বটি; বর্ত্তমান সময়ে সকলে স্ত্রীবেশ ধারণ করিয়া ইচ্ছানুসারে বিচরণ করিতেছি' ॥৩২॥

সুমিত্রের গো সকল বলিল—'গোগণই গোগণের পরম দেবতা এবং গোগণই গোগণের পরম গতি; অতএব তোমরা আমাদের নিকট বল—কিপ্রকারে তোমাদের এই ধার্ম্মিকগণের প্রভাব হইয়াছে' ॥৩৩॥

স্ত্রীবেশধারিণী গো সকল বলিল—'দেবগণ ও ব্রাহ্মণগণ আমাদের হবির

প্রজয়া চ তথাস্মাকং কৃষিরভ্যুদ্ধৃতা সদা।
শকটৈশ্চাপি সংযুক্তা দশবাহশতেন বৈ ॥৩৫॥
তদেতৈঃ সুকৃতৈঃ স্ফীতৈর্বয়ং যাশ্চৈব নঃ প্রজাঃ।
গোলোকমনুসংপ্রাপ্তা যঃ পরং কামগোচরঃ ॥৩৬॥
যূয়ন্তু সর্বা রোহিণ্যঃ সপ্রজাঃ সহপুঙ্গবাঃ।
অধোগামিন্য ইত্যেব পশ্যামো দিব্যচক্ষুষা ॥৩৭॥

গাব ঊচুঃ।

এবং গবাং পরং দৈবং গাব এব পরায়ণম্।
স্বপক্ষ্যাস্তারণীয়া বঃ শরণায় গতা বয়ম্ ॥৩৮॥
কিমস্মাভিঃ করণীয়ঃ বর্ত্তিতব্যং কথঞ্চন।
প্রাপ্নুয়াম চ গোলোকং ভবাম ন চ গর্হিতাঃ ॥৩৯॥

---

ভারতকৌমুদী

প্রজয়েতি। প্রজয়া বৃষরূপেণ সন্তানেন, অভ্যুদ্ধৃতা উৎপাদিতা। দশানাং বাহানাং পরিমাণবিশেষাণাং শতেন যুক্তৈরিতি শেষঃ, অতিপ্রচুরভারবাহিভিঃ শকটৈঃ সহ সংযুক্তা অস্মাকং প্রজেত্যর্থঃ। "বিংশতিদ্রোণঃ কুম্ভঃ দশকুম্ভো বাহঃ" ইতি স্বামী ॥৩৫॥

তদিতি। সুকৃতৈঃ পুণ্যৈঃ, স্ফীতৈর্বিশালৈঃ ॥৩৬॥

যূয়মিতি। সপ্রজাঃ সসন্তানাঃ, সহপুঙ্গবা বৃষসহিতাঃ ॥৩৭॥

এবমিতি। গাব এব গবামেবং পরং দৈবম্, পরায়ণং পরমাশ্রয়শ্চ ॥৩৮॥

কিমিতি। নঃ অস্মাকং কথং কেন প্রকারেণ বর্ত্তিতব্যম্ ॥৩৯॥

---

গুণে তৃপ্তি লাভ করেন এবং আমাদের কব্যদ্বারা পিতৃগণ ও হব্যদ্বারা অগ্নিদেব সন্তুষ্ট হন ॥৩৪॥

আমাদের সন্তানেরা সর্বদা কৃষি উৎপাদন করে এবং অতিপ্রচুর ভারবাহী শকটের সহিত সংযুক্ত হইয়া থাকে ॥৩৫॥

অতএব এই সকল বিশাল পুণ্যের ফলে আমরা এবং আমাদের যাহারা সন্তান তাহারা গোলোক লাভ করিয়াছি; যে গোলোক সকলেরই কামনার বিষয় ॥৩৬॥

কিন্তু সন্তানগণ ও বৃষগণের সহিত তোমরা সকল রোহিণীই অধোগামিনী হইবে, ইহা আমরা দিব্যচক্ষুদ্বারা দেখিতেছি' ॥৩৭॥

গোগণ বলিল—'গোগণই গোগণের পরম দেবতা এবং পরম আশ্রয়; অতএব আমরা তোমাদের শরণাগত হইলাম এবং আমরা তোমাদের স্বজাতি; অতএব আমাদিগকে উদ্ধার করা তোমাদের উচিত ॥৩৮॥

স্ত্রিয় ঊচুঃ।

বর্ত্ততে রন্তিদেবস্য সত্রং বর্ষসহস্রকম্।
তত্র তস্য নৃপস্যাশু পশুত্বমুপগচ্ছত ॥৪০॥
ততস্তস্যোপযোগেন পশুত্বে যজ্ঞসংস্কৃতাঃ।
গোলোকান্ প্রাপ্স্যথ শুভাংস্তেন পুণ্যেন সংযুতাঃ ॥৪১॥

ভীষ্ম উবাচ।

এতত্তাসাং বচঃ শ্রুত্বা গবাং সংহৃষ্টমানসাঃ।
গমনায় মনশ্চক্রুরৌৎসুক্যং চাগমন্ পরম্ ॥৪২॥
ন হি নো ভার্গবো দাতা পশুত্বেনোপযোজনম্।
যজ্ঞস্তস্য নরেন্দ্রস্য বর্ত্ততে ধর্ম্মতস্তথা ॥৪৩॥
বয়ং ন চানমুজ্ঞাতাঃ শক্তা গন্তুং কথঞ্চন।
অবোচন্নথ তত্রত্যা ভার্গবো বধ্যতাময়ম্ ॥৪৪॥

---

ভারতকৌমুদী

বর্ত্তত ইতি। সত্রং যজ্ঞঃ, বর্ষসহস্রকং তৎকালব্যাপি ॥৪০॥

তত ইতি। উপযোগেন প্রয়োজনীয়ত্বেন, যজ্ঞে সংস্কৃতাঃ প্রোক্ষণাদিনা নিষ্পাপীকৃতাঃ ॥৪১॥

এতদিতি। গবাং স্ত্রীবেশধারিণীনাম্। চক্রুর্গাবঃ ॥৪২॥

নহীতি। ভার্গবঃ সুমিত্রঃ, যজ্ঞে পশুত্বেন উপযোজনং প্রয়োজনীয়তাম্ নহি দাতা দাস্যতি, স্নেহাতিরেকাৎ। তথা তস্য নরেন্দ্রস্য যজ্ঞশ্চ ধর্ম্মতো ধর্ম্মানুসারেণৈব বর্ত্ততে। অতশ্চাদত্তানামস্মাকমুপযোগিত্বং ন স্যাদিতি ভাবঃ ॥৪৩॥

---

আমরা কি করিব? কোন্ ভাবে চলিব? কি করিয়াই বা গোলোক পাইব এবং কি করিলেই বা নিন্দিত হইব না? (তাহা বল)' ॥৩৯॥

স্ত্রীগণ বলিল—'রন্তিদেবরাজার সহস্র বৎসরব্যাপী যজ্ঞ হইতেছে। তোমরা সেই রাজার সেই যজ্ঞে যাইয়া পশুত্ব প্রাপ্ত হও ॥৪০॥

তাহার পর তোমাদের সেই যজ্ঞে প্রয়োজনীয় পশুত্ব হইলে, তোমরা যজ্ঞে সংস্কৃত ও সেই পুণ্যযুক্ত হইয়া মঙ্গলময় গোলোক প্রাপ্ত হইবে' ॥৪১॥

ভীষ্ম বলিলেন—'স্ত্রীবেষধারিণী সেই গোদিগের এই বাক্য শুনিয়া হৃষ্টচিত্ত হইয়া সুমিত্রের গো সকল রন্তিদেবের যজ্ঞে যাইবার জন্য ইচ্ছা করিল এবং অত্যন্ত উৎকণ্ঠিত হইল ॥৪২॥

(পরে তাহারা আলোচনা করিল) সুমিত্র আমাদিগকে যজ্ঞের পশু হইতে দিবেন না; অথচ সেই রন্তিদেবের যজ্ঞ ধর্ম্মানুসারেই হইতেছে ॥৪৩॥

এতৎ সর্ব্বা রোচয়ত ন হি শক্যমতোঽন্যথা।
লোকান্ প্রাপ্তুং সহাস্মাভির্নিশ্চয়ঃ ক্রিয়তাময়ম্ ॥৪৫॥
ন তু তাসাং সমেতানাং কাচিদ্‌ঘোরেণ চক্ষুষা।
শক্নোতি ভার্গবং দ্রষ্টুং সৎকৃতেনোপসংযুতা ॥৪৬॥
অথ পদ্মসবর্ণাভা ভাস্করাংশুসমপ্রভাঃ।
জপালোহিততাম্রাক্ষ্যো নির্ম্মাংসকঠিনাননাঃ ॥৪৭॥
রোহিণ্যঃ কপিলাঃ প্রাহুঃ সর্ব্বাসাং বৈ সমক্ষতঃ।
মেঘস্তনিতনির্ঘোষাস্তেজোভিরভিরঞ্জিতাঃ ॥৪৮॥ (যুগ্মকম্)
বয়ং হি তং বধিষ্যামঃ সুমিত্রং নাত্র সংশয়ঃ।
সুকৃতং পৃষ্ঠতঃ কৃত্বা কিং নঃ শ্রেয়ো বিধাস্যথ ॥৪৯॥

---

## ভারতকৌমুদী

বয়মিতি। তত্রত্যা অপরা গাবঃ, ইত্যবোচন্,; অয়ং ভার্গবঃ সুমিত্রো বধ্যতাম্। তথা চ সত্যস্বামিকা বয়ং স্বেচ্ছয়ৈবাত্মদানং তত্র করিষ্যাম ইতি ভাবঃ ॥৪৪॥

এতদিতি। সর্ব্বা যূয়ম্। সহ মিলিত্বা ॥৪৫॥

নেতি। সমেতানাং সম্মিলিতানাং তাসাং গবাং মধ্যে, সৎকৃতেন ভার্গবস্যৈব সৎকারেণ উপসংযুতা কাচিদপি গৌঃ, ঘোরেণ অপচিকীর্ষা ভীষণেন চক্ষুষা, ভার্গবং সুমিত্রং দ্রষ্টুমপি ন শক্নোতি স্ম; কিমুত হন্তুমিতি ভাবঃ ॥৪৬॥

অথেতি। জপাবৎ জবাকুসুমবৎ লোহিতানি তাম্রাণি চ অক্ষীণি যাসাং তাঃ। মেঘস্য স্তনিতবৎ গর্জ্জিতবৎ নির্ঘোষো ধ্বনির্যাসাং তাঃ ॥৪৭—৪৮॥

আমরা সুমিত্রের অনুমতি ব্যতীত কোন প্রকারেই যাইতে সমর্থ হইব না'। তাহার পর তত্রত্য অন্য কতকগুলি গো বলিল—'এই সুমিত্রকে মারিয়া ফেল' ॥৪৪॥

সকল গোই ইহাতে সম্মত হইল। কারণ, ইহা না করিলে অন্য প্রকারে যাওয়া সম্ভব হইবে না; অতএব গোলোক লাভ করিবার জন্য আমরা মিলিত হইয়া ইহাই নিশ্চয় করিলাম ॥৪৫॥

সম্মিলিত সেই গোগণের মধ্যে কোন গোই সুমিত্রের সৎকার স্মরণ করিয়া ভয়ঙ্কর দৃষ্টিতে তাহাকে দেখিতেও পারিল না ॥৪৬॥

তাহার পর পদ্মবর্ণা, সূর্য্যকিরণপ্রভা, জবাপুষ্পের ন্যায় লোহিতনয়না, তাম্রনেত্রা ও মাংসশূন্য কঠিনমুখী কতকগুলি রোহিণী কপিলা তেজে জ্বলিতে থাকিয়া মেঘগর্জ্জনের ন্যায় গম্ভীর শব্দে অন্য গোগণের সমক্ষে বলিল—॥৪৭-৪৮॥

গাব ঊচুঃ।

কপিলাঃ! সর্ব্ববর্ণেষু প্রধানত্বমবাপ্স্যথ।
গবাং শতফলা চৈকাং দত্ত্বা ফলমবাপ্স্যতি ॥৫০॥

ভীষ্ম উবাচ।

এতদ্‌গবাং বচঃ শ্রুত্বা কপিলা হৃষ্টমানসাঃ।
চক্রুঃ সর্ব্বা ভার্গবস্য সুমিত্রস্য বধে মতিম্ ॥৫১॥
যাস্তু গোমাতরস্তস্য কামচারিণ্য আগতাঃ।
সমীপং হি সুমিত্রস্য কৃতজ্ঞাঃ সমুপস্থিতাঃ ॥৫২॥
অভিপ্রশস্য চৈবাহুস্তমৃষিং পুণ্যদর্শনাঃ।
গোলোকাদাগতা বেদ বৃষগোমাতরো বয়ম্ ॥৫৩॥

---

ভারতকৌমুদী

বয়মিতি। সুকৃতং সুমিত্রস্য সৎকারম্, পৃষ্ঠতঃ কৃত্বা অবিগণয্য, যূয়ং নঃ অস্মাকং কিং শ্রেয়ো মঙ্গলং বিধাস্যথ ॥৪৯॥

কপিলা ইতি। হে কপিলাঃ! যূয়ম্। তথা গবাং মধ্যে একাং দত্ত্বা শতং গোশতদানজনিতং ফলং যস্যাঃ সা তাদৃশী সতী মানুষব্যক্তিঃ ফলং গোলোকমবাপ্স্যতি ॥৫০॥

এতদিতি। গবাম্ অন্যবর্ণানাং ধেনূনাম্ ॥৫১॥

যা ইতি। কৃতজ্ঞাঃ কৃতোপকারস্মরণকারিণ্যঃ ॥৫২॥

অভীতি। বেদ জানীহি, বৃষাণাং গবাং স্ত্রীগবীনাঞ্চ মাতরঃ ॥৫৩॥

'আমরাই সুমিত্রের সৎকার অগ্রাহ্য করিয়া তাহাকে বধ করিব; এবিষয়ে কোন সংশয় নাই; কিন্তু তোমরা আমাদের কি মঙ্গল করিবে?' ॥৪৯॥

অন্যান্য গোগণ বলিল—'কপিলাগণ! তোমরা অন্যান্য বর্ণ গোগণের মধ্যে প্রধানত্ব লাভ করিবে এবং তোমাদের কপিলাদের মধ্যে একটী কপিলা দান করিয়া মানুষ শত গোদানের ফলভাগী হইয়া গোলোক লাভ করিবে' ॥৫০॥

ভীষ্ম বলিলেন—'কপিলাগণ অন্য গোগণের এই বাক্য শুনিয়া, সন্তুষ্ট চিত্তে সকলেই ভৃগুবংশীয় সুমিত্রের বধ বিষয়ে মতি স্থির করিল ॥৫১॥

আর কামচারিণী যে সকল গোমাতা আসিয়াছিলেন; তাঁহারা কৃতজ্ঞ হইয়া সেই সুমিত্রের নিকট উপস্থিত হইলেন ॥৫২॥

পুণ্যদর্শনা সেই গোমাতারা বিশেষ প্রশংসা করিয়া সুমিত্রকে বলিলেন—'মহর্ষি আপনি অবগত হউন যে, আমরা বৃষ ও গোগণের মাতা গোলোক হইতে আসিয়াছি' ॥৫৩॥

---

(৫১) ইতঃ পরং '...একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ। ভীষ্ম উবাচ'—নি।

সুপ্রীতাঃ স্ম বরং গৃহ্ণ যমিচ্ছসি মহামুনে।।
যদ্ধি গোষু পরাং বুদ্ধিং কৃতবানসি নিত্যদা ॥৫৪॥

সুমিত্র উবাচ।

প্রীতোঽস্ম্যনুগৃহীতোঽস্মি যস্মাং গোমাতরঃ শুভাঃ।
সুপ্রীতমনসঃ সর্বাস্তিষ্ঠন্তে চ বরপ্রদাঃ ॥৫৫॥
ভবেদ্‌গোষেব মে ভক্তির্যথৈবাদ্য তথা সদা।
গোঘ্নাশ্চৈবাবসীদন্তু নরা ব্রহ্মদ্বিষশ্চ যে ॥৫৬॥

গোমাতর উচুঃ।

এবমেতদৃষিশ্রেষ্ঠ ! হিতং বদসি নঃ প্রিয়ম্।
এহি গচ্ছ সহাস্মাভির্গোলোকমৃষিসত্তম ! ॥৫৭॥

সুমিত্র উবাচ।

যুয়মিষ্টাং গতিং যান্তু ন হ্যহং গন্তুমুৎসহে।
ইমা গাবঃ সমুৎসৃজ্য তপস্বিন্যো মম প্রিয়াঃ ॥৫৮॥

---

ভারতকৌমুদী

সুপ্রীতা ইতি। গৃহ্ণ গৃহাণ। পরাং পূজ্যত্ববিষয়ান্ ॥৫৪॥
প্রীত ইতি। তিষ্ঠন্তে বরদানাভিপ্রায়ং প্রকাশয়ন্তি ॥৫৫॥
বরং প্রার্থয়তে ভবেদিতি। ব্রহ্মদ্বিষো বেদবিদ্বেষিণঃ ॥৫৬॥
এবমিতি। হিতং প্রিয়ঞ্চ বদসি অস্মাস্বেব ভক্তিকরণাদিতি ভাবঃ ॥৫৭॥

---

আমরা সন্তুষ্ট হইয়াছি। অতএব মহর্ষি ! আপনি যাহা ইচ্ছা করেন, সেই বর গ্রহণ করুন। যেহেতু আপনি সর্ব্বদাই গোগণের উপরে পূজ্যত্ব জ্ঞান করিয়া আসিতেছেন' ॥৫৪॥

সুমিত্র বলিলেন—'শুভলক্ষণা গোমাতৃগণ ! যে হেতু আপনারা সকলেই সন্তুষ্ট চিত্ত হইয়া আমার নিকট বরদান করিবার ইচ্ছা প্রকাশ করিতেছেন, সেইহেতু আমি সন্তুষ্ট ও অনুগৃহীত হইলাম ॥৫৫॥

আজ আমার গোগণের প্রতি যেমন ভক্তি চলিতেছে; তেমন সর্ব্বদাই গোগণের প্রতি ভক্তি থাকুক এবং যাহারা গোহত্যাকারী ও বেদবিদ্বেষী সেই সকল মানুষ অবসন্ন হউক' ॥৫৬॥

গোমাতৃগণ বলিলেন—'ঋষিশ্রেষ্ঠ ! আপনি ইহা আমাদের হিত ও প্রিয় বাক্য বলিলেন। অতএব ঋষিশ্রেষ্ঠ ! আসুন, আপনি আমাদের সহিত গোলোকে গমন করুন' ॥৫৭॥

ভীষ্ম উবাচ।

তাস্তু তস্য বচঃ শ্রুত্বা কপিলানাং সুদারুণম্।
নিন্যুস্তমৃষিমুৎক্ষিপ্য ভার্গবং নভ উদ্বহন্ ॥৫৯॥
কলেবরস্তু তত্রৈব তস্য সংন্যস্য মাতরঃ।
নিষ্কৃষ্য করণং যোগাদানয়ন্ ভার্গবস্য বৈ ॥৬০॥
সর্ব্বং চাস্য তদাচখ্যুঃ কপিলানাং বিচেষ্টিতম্।
যদর্থং হরণং গোভির্গোলোকং লোকমাতরঃ ॥৬১॥
ততস্তু কপিলাস্তত্র তস্যা দৃষ্ট্বা কলেবরম্।
যথাপ্রতিজ্ঞং শৃঙ্গৈশ্চ খুরৈশ্চাপ্যবচূর্ণয়ন্ ॥৬২॥
ততঃ সংছিদ্য বহুধা ভার্গবং নৃপসত্তম!।
যযুর্যত্রেতরা গাবস্তচ্চ সর্বং ন্যবেদয়ন্ ॥৬৩॥

ভারতকৌমুদী

যুগমিতি। গতিং গোলোকগমনম্, তপস্বিন্যো দীনাঃ ॥৫৮॥

তা ইতি। তা গোমাতরঃ কপিলানাং সুদারুণং সুমিত্রবধবিষয়কত্বাদতিভয়ঙ্করং বচশ্চ শ্রুত্বা তং ভার্গবমৃষিমুৎক্ষিপ্য উদ্বহন্ উদ্বহন্ত্যঃ নভো গগনং নিন্যুঃ ॥৫৯॥

কলেবরমিতি। করণমিন্দ্রিয়ং জ্ঞানেন্দ্রিয়াধিষ্ঠিতং লিঙ্গদেহমিত্যর্থঃ, "সপ্তদশৈকং লিঙ্গ"-মিতি সাংখ্যসূত্রাৎ ॥৬০॥

সর্ব্বমিতি। গোলোকং প্রতি যদর্থং গোভিঃ সুমিত্রস্য হরণম্ ॥৬১॥

তত ইতি। তত্র আশ্রমে, তস্য সুমিত্রস্য। অবচূর্ণযন্নিতি অড়াগমাভাব আর্ষঃ ॥৬২॥

সুমিত্র বলিলেন—'গোমাতৃগণ! আপনারা অভীষ্ট স্থানে গমন করুন; কিন্তু আমি ইহাদিগকে পরিত্যাগ করিয়া যাইতে ইচ্ছা করি না; কারণ, এই দীন গোগণ আমার প্রিয়' ॥৫৮॥

ভীষ্ম বলিলেন—'গোমাতৃগণ সুমিত্রের সেই বাক্য এবং কপিলাগণের সেই পূর্ব্বোক্ত নিদারুণ বাক্য শ্রবণ করিয়া, সেই সুমিত্র মুনিকে উত্তোলনপূর্ব্বক বহন করিয়া আকাশে লইয়া গেলেন ॥৫৯॥

গোমাতারা যোগবলে সেই স্থানেই সুমিত্রের দেহটী রাখিয়া আকর্ষণপূর্ব্বক তাঁহার জীবাত্মাকে লইয়া গিয়াছিলেন ॥৬০॥

লোকমাতা সেই স্বর্গীয় গোগণ তখন কপিলাগণের উদ্দেশ্য এবং গোলোকের প্রতি যে নিমিত্ত গোগণকর্ত্তৃক সুমিত্রের হরণ হইতেছেন, সে সমস্তই সুমিত্রের নিকট বলিলেন ॥৬১॥

তাহার পর কপিলারা সেই আশ্রমে সুমিত্রের দেহটী দেখিয়া পূর্ব্ব প্রতিজ্ঞানুসারে শৃঙ্গ ও খুরদ্বারা সেই দেহটাকে খণ্ড খণ্ড করিল ॥৬২॥

অথ গোমাতৃভিঃ শপ্তাস্তা গাবঃ পৃথিবীচরাঃ।
অমেধ্যবদনাঃ ক্ষিপ্রং ভবধ্বং ব্রহ্মঘাতিকাঃ ॥৬৪॥
এবং কৃতজ্ঞা গাবো হি যথা গোমাতরো নৃপ!।
ঋষিশ্চ প্রাপ্তবাল্লোঁকং গাবশ্চ পরিমোক্ষিতাঃ ॥৬৫॥
তা গাবো রন্তিদেবস্য গত্বা যজ্ঞং মনীষিণঃ।
আত্মানং জ্ঞাপয়ামাসুর্ম্মহর্ষীণাং সমক্ষতঃ ॥৬৬॥
রন্তিদেবস্ততো রাজা প্রয়তঃ প্রাঞ্জলিঃ শুচিঃ।
উবাচ গাবঃ প্রণতঃ কিমাগমনমিত্যপি ॥৬৭॥

---

ভারতকৌমুদী

তত ইতি। ন্যবেদয়ন্ ইতরাসু গোষু তাঃ কপিলাঃ ॥৬৩॥

অথেতি। অমেধ্যবদনা অপবিত্রবদনাঃ। অতএব স্মৃতিঃ—"মুখবর্জ্জঞ্চ গৌঃ শুদ্ধা।" যতো যূয়ং ব্রহ্মঘাতিকাঃ ॥৬৪॥

এবমিতি। গাবঃ কপিলাভিন্নাঃ। লোকং গোলোকম্, পরিমোক্ষিতা রন্তিদেবযজ্ঞ-গমনোপদেশেন ॥৬৫॥

তা ইতি। তাঃ পৃথিবীচরাঃ। জ্ঞাপয়ামাসুরাগতত্বেন ॥৬৬॥

রন্তীতি। প্রণতঃ সন্ গা গোগণমুবাচ, বো যুষ্মাকং কিমাগমনম্ ॥৬৭॥

---

রাজশ্রেষ্ঠ! তাহার পর কপিলারা বহুপ্রকারে সুমিত্রকে ছিন্ন বিচ্ছিন্ন করিয়া যে স্থানে অন্য গো সকল ছিল, সেই স্থানে গেল এবং সেই সমস্ত তাহাদিগকে জানাইল ॥৬৩॥

তাহার পর গোমাতারা পৃথিবীস্থিত সেই গোগণকে অভিসম্পাত করিলেন যে, 'তোমরা ব্রহ্মহত্যা করিয়াছ বলিয়া সত্বর তোমাদের মুখ অপবিত্র হউক' ॥৬৪॥

রাজা! গোমাতৃগণ যে প্রকার কৃতজ্ঞ, কপিলা ভিন্ন গোগণও সেইরূপই কৃতজ্ঞ ছিল; সুমিত্র মুনিও গোলোক প্রাপ্ত হইলেন এবং পৃথিবীস্থ গোগণও রন্তিদেবের যজ্ঞে যাইয়া মুক্তি পাইল ॥৬৫॥

সেই পৃথিবীস্থিত গোগণ বিচক্ষণ রন্তিদেবের যজ্ঞে যাইয়া মহর্ষিগণের সমক্ষে আপনাদের আগমন জানাইল ॥৬৬॥

তাহার পর সংযত ও পবিত্র রন্তিদেব রাজা অবনত ও কৃতাঞ্জলি হইয়া গোগণকে বলিলেন—'তোমাদের আগমনের কারণ কি?' ॥৬৭॥

(৬৫) ইতঃ পরং '.. দ্বাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ। ভীষ্ম উবাচ।'—নি।

গাব ঊচুঃ।

ইচ্ছামস্তব রাজেন্দ্র! সত্রেঽস্মিন্ বিনিযোজনম্।
পশুত্বমুপসংপ্রাপ্তুং প্রসাদং কর্ত্তুমর্হসি ॥৬৮॥

রন্তিদেব উবাচ।

নাস্মি শক্তো গবাং ঘাতং কর্ত্তুং শতসহস্রশঃ।
ঘাতয়িত্বা ত্বহং যুষ্মান্ কথমাত্মানমুত্তরে ॥৬৯॥
যঃ পশুত্বেন সংযোজ্য যুষ্মান্ স্বর্গং নয়েদিহ।
আত্মানঞ্চৈব তপসা গাবঃ! সমুপগম্যতাম্ ॥৭০॥

গাব ঊচুঃ।

অস্মাকং তারণে যুক্তো ধর্ম্মাত্মা তপসি স্থিতঃ।
শ্রুতোঽস্মাভির্ভবান্ রাজন্! ততস্ত্ব স্বয়মাগতাঃ ॥৭১॥

রন্তিদেব উবাচ।

মম সত্রে পশুত্বং বো যদ্যেবং হি মনীষিতম্।
সময়েনাহমেতেন জুহুয়াং বো হুতাশনে ॥৭২॥

---

ভারতকৌমুদী

ইচ্ছাম ইতি। বিনিযোজনং বিনিয়োগম্। উপসংপ্রাপ্তুমুপপাদয়িতুম্ ॥৬৮॥
নেতি। ঘাতং বধম্। উত্তরে গোবধপাপাদুত্তারয়ামি ॥৬৯॥
য ইতি। হে গাবঃ! যুষ্মাভিঃ স সমুপগম্যতাম্ ॥৭০॥
অস্মাকমিতি। যুক্তঃ প্রবৃত্তঃ। আগতাস্তবান্তিকং বয়ম্ ॥৭১॥

---

গোগণ বলিল—'রাজশ্রেষ্ঠ! আমরা আপনার এই যজ্ঞে আমাদের নিয়োগ ইচ্ছা করি; অতএব আপনি আমাদের এই যজ্ঞের পশুত্ব সম্পাদন করিবার জন্য অনুগ্রহ করুন' ॥৬৮॥

রন্তিদেব বলিলেন—'আমি শত সহস্র গোবধ করিতে পারিব না। কারণ, আমি তোমাদিগকে বধ করাইয়া কি প্রকারে গোবধ পাপ হইতে আপনাকে উদ্ধার করিব ॥৬৯॥

গোগণ! যিনি যজ্ঞীয় পশুরূপে তোমাদিগকে নিয়োগ করিয়া স্বর্গে পাঠাইবেন এবং তপোবলে নিজেকে উদ্ধার করিবেন; তোমরা তাঁহার নিকট গমন কর' ॥৭০॥

গোগণ বলিল—'রাজা! ধর্ম্মাত্মা ও তপস্যায় ব্যাপৃত আপনি আমাদিগকে উদ্ধার করিতে প্রবৃত্ত হইয়াছেন ইহা শুনিয়া আমরা নিজেরাই আপনার নিকট আসিয়াছি' ॥৭১॥

কদাচিদ্‌যদি বঃ কাচিদকামা বিনিযুজ্যতে।
তদা সমাপ্তিঃ সত্রস্য গবাং স্যাদিতি নৈষ্ঠিকী ॥৭৩॥

গাব ঊচুঃ।

এবমস্তু মহারাজ! যথা ত্বং প্রব্রবীষি নঃ।
অকামাঃ স্যুর্যদা গাবস্তদা সত্রং সমাপ্যতাম্ ॥৭৪॥

ভীষ্ম উবাচ।

ততঃ প্রবৃত্তে গোসত্রে রন্তিদেবস্য ধীমতঃ।
গোসহস্রাণ্যহরহর্নিযুজ্যন্তে শমীতৃভিঃ ॥৭৫॥
এবং বহূনি বর্ষাণি ব্যতীতানি নরাধিপ!।
গবাং বৈ বধ্যমানানাং ন চান্তঃ প্রত্যদৃশ্যত ॥৭৬॥
গবাং চর্ম্মসহস্রৈস্তু রাশয়ঃ পর্বতোপমাঃ।
বভূবুঃ কুরুশার্দূল! বহুধা মেঘসন্নিভাঃ ॥৭৭॥

---

ভারতকৌমুদী

মমেতি। মনীষিতমভীষ্টম্। সময়েন শপথেন ॥৭২॥
কদাচিদিতি। অকামা আত্মবধে অনিচ্ছুঃ। নৈষ্ঠিকী নিষ্পত্তিনিবন্ধনা সমাপ্তিঃ ॥৭৩॥
এবমিতি। অকামা আত্মবধে অনিচ্ছবঃ ॥৭৪॥
তত ইতি। নিযুজ্যন্তে হননায় প্রবর্ত্ত্যন্তে, শমীতৃভির্ঘাতকৈঃ। আর্ষোঽয়ং শব্দঃ ॥৭৫॥
এবমিতি। এবমীদৃশেন যজ্ঞানুষ্ঠানেন। অন্তঃ শেষঃ ॥৭৬॥
গবামিতি। মেঘসন্নিভাঃ কৃষ্ণবর্ণাঃ ॥৭৭॥

---

রন্তিদেব বলিলেন—'গোগণ! আমার যজ্ঞে যদি তোমাদের পশুত্ব প্রাপ্ত হওয়া অভীষ্ট হইয়া থাকে, তাহা হইলে আমি এই সর্ত্তে তোমাদিগকে অগ্নিতে নিক্ষেপ করিতে পারি ॥৭২॥

যদি কোন সময়ে তোমাদের মধ্যে কোন গোকে অনিচ্ছাসত্ত্বে নিয়োগ করা হয়; তাহা তাহা হইলে তখনই আমার গোযজ্ঞের নিষ্পত্তিনিবন্ধন সমাপ্তি হইবে' ॥৭৩॥

গোগণ বলিল—'মহারাজ! আপনি আমাদিগকে যেরূপ বলিলেন, এই-রূপই হউক। যখন গোগণ অনিচ্ছু হইবে, তখন যজ্ঞ সমাপ্ত করিবেন' ॥৭৪॥

ভীষ্ম বলিলেন—'তাহার পর ধীমান্ রন্তিদেবের গোযজ্ঞ আরম্ভ হইলে প্রতিদিন ঘাতকেরা বহু সহস্র গো বধ করিতে লাগিল ॥৭৫॥

নরনাথ! এইভাবে বহু বৎসর অতীত হইল। তৎকালে নিহত গোগণের শেষ দেখা যাইত না ॥৭৬॥

মেদঃক্লেদবহা চৈব প্রাবর্ত্তত মহানদী।
অদ্যাপি ভুবি বিখ্যাতা নদী চর্ম্মণ্বতী শুভাঃ ॥৭৮॥
ততঃ কদাচিৎ স্বং বৎসঃ গৌরুপামন্ত্র্য দুঃখিতা।
এহি বৎস! স্তনং পাহি মা ত্বং পশ্চাৎ ক্ষুধার্দ্দিতঃ ॥৭৯॥
তপ্স্যসে বিমনা দুঃখং ঘাতিতায়াং ময়ি ধ্রুবম্।
এতে হ্যায়ান্তি চণ্ডালাঃ সশস্ত্রা মাং জিঘাংসবঃ ॥৮০॥ (যুগ্মকম্)
অথ শুশ্রাব তাং বাণীং মানুষীং সমুদাহৃতাম্।
রন্তিদেবো মহারাজ! ততস্তাং সমবারয়ৎ ॥৮১॥
স্থাপয়ামাস গোসত্রমথ তং পার্থিবর্ষভ!।
সত্রোৎসৃষ্টাঃ পরিত্যক্তা গাবোঽন্যাঃ সমুপাশ্রিতাঃ ॥৮২॥
যাস্তস্য রাজ্ঞো নিহতা গাবো যজ্ঞে মহাত্মনঃ।
তা গোলোকমুপাজগ্মুঃ প্রেক্ষিতা ব্রহ্মবাদিভিঃ ॥৮৩॥

---

ভারতকৌমুদী

মেদ ইতি। মেদ এব ক্লেদস্তং বহতীতি সা ॥৭৮॥
তত ইতি। উপমন্ত্র্য সম্বোধ্য। জিঘাংসবো হন্তুমিচ্ছবঃ ॥৭৯—৮০॥
অথেতি। তাং গাং হন্তুং চাণ্ডালান্ সমবারয়ৎ ॥৮১॥
স্থাপয়েতি। স্থাপয়ামাস সমাপ্তং চকার পূর্ব্বকৃতশপথানুসারাৎ ॥৮২॥

---

পর্ব্বতপ্রমাণ গোচর্ম্মের বহু রাশি হইয়া পড়িল। কৌরবশ্রেষ্ঠ! সেই চর্ম্মরাশি মেঘের ন্যায় কৃষ্ণবর্ণ দেখা যাইত ॥৭৭॥

গোসমূহের মেদবাহিনী একটা মহানদী উৎপন্ন হইল। অদ্যাপি পৃথিবীতে সেই মঙ্গলময়ী নদী 'চর্ম্মণ্বতী' নামে বিখ্যাত হইয়া রহিয়াছে ॥৭৮॥

তাহার পর কোন সময়ে একটী গরু দুঃখিত হইয়া নিজের বৎসটীকে সম্বোধন করিয়া বলিল—'বৎস! এস, আমার স্তন পান কর; পরে তুমি ক্ষুধার্ত্ত হইও না; আমাকে বধ করিলে পর নিশ্চয়ই তুমি শোকার্ত্ত হইয়া দুঃখে সন্তপ্ত হইবে। আমাকে বধ করিবার ইচ্ছা করিয়া এই চাণ্ডালেরা অস্ত্র লইয়া আসিতেছে' ॥৭৯—৮০॥

মহারাজ! তাহার পর রন্তিদেব সেই গোকর্ত্তৃক উচ্চারিত মানুষের ন্যায় বাক্য শ্রবণ করিলেন; তদনন্তর তিনি সেই গোটীকে হত্যা করিতে বারণ করিলেন ॥৮১॥

রাজশ্রেষ্ঠ! পরে রন্তিদেব সেই গোযজ্ঞ সমাপ্ত করিলেন এবং সেই যজ্ঞে উৎসৃষ্ট অন্য গোদিগকে ছাড়িয়া দিলেন ॥৮২॥

রন্তিদেবোঽপি র ˚ র্ষিরিষ্ট্বা যজ্ঞং যথাবিধি।
ততঃ সখ্যং সুরং ˚ তস্ত্রিদিবং চাক্ষয়ং যযৌ ॥৮৪॥
ফেনপো দিবি গোলোকে মুমুদে শাশ্বতীঃ সমাঃ।
অবশিষ্টাশ্চ যা গাবস্তা বভূবুর্ব্বনেচরাঃ ॥৮৫॥
ফেনপাখ্যানমেতত্তে গবাং মাহাত্ম্যমেব চ।
কথিতং পাবনং পুণ্যং কৃষ্ণদ্বৈপায়নেরিতম্ ॥৮৬॥
নারায়ণোঽপি ভগবান্ দৃষ্ট্বা গোষু পরং যশঃ।
শুশ্রূষাং পরমাং চক্রে ভক্তিঞ্চ ভরতর্ষভ ! ॥৮৭॥
তস্মাত্ত্বমপি রাজেন্দ্র ! গা বৈ পূজয় ভারত !।
দ্বিজেভ্যশ্চৈব সততং প্রযচ্ছ কুরুসত্তম ! ॥৮৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে দানধর্ম্মকথনে সপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

যা ইতি। ব্রহ্মবাদিভির্ব্বেদবক্তৃভিঃ, প্রেক্ষিতা দৃষ্টাঃ ॥৮৩॥

রন্তীতি। ইষ্ট্বা বিধায়। সুরপতেরিন্দ্রস্য ॥৮৪॥

ফেনপ ইতি। ফেনপঃ প্রাগুক্তঃ সুমিত্রঃ, শাশ্বতীঃ সমাঃ বহূন্ বৎসরান্ ॥৮৫॥

ফেনপেতি। কৃষ্ণদ্বৈপায়নেন বেদব্যাসেন ঈরিতমুক্তম্ ॥৮৬॥

নারায়ণেতি। গোষু গোলোকমাগতাসু, পরং যশঃ পরোপকারিত্বাদিনা জাতমিত্যাশয়ঃ ॥৮৭॥

---

মহাত্মা রন্তিদেবের যজ্ঞে যে সকল গো নিহত হইয়াছিল, তাহারা বেদবাদী ব্রাহ্মণগণের দৃষ্টিগোচর অবস্থায় গোলোকে গমন করিল ॥৮৩॥

রাজর্ষি রন্তিদেব যথাবিধানে যজ্ঞ করিয়া তদনন্তর ইন্দ্রের সহিত সখিত্ব ও অক্ষয় স্বর্গ লাভ করিলেন ॥৮৪॥

ফেনপ সুমিত্র মুনিও গোলোক নামক স্বর্গে যাইয়া বহু বৎসর স্থায়ী আমোদ অনুভব করিতে লাগিলেন; আর সেই যজ্ঞে যে সকল গো অবশিষ্ট ছিল, তাহারা বনচারী হইল ॥৮৫॥

যুধিষ্ঠির ! এই তোমার নিকট বেদব্যাসোক্ত পুণ্য ও পবিত্রতাজনক ফেনপ মুনির উপাখ্যান ও গোমাহাত্ম্য আমি বলিলাম ॥৮৬॥

ভরতশ্রেষ্ঠ ! গোলোকনাথ নারায়ণ ও আগত গোগণের পরম যশ দেখিয়া তাহাদের বিশেষ পরিচর্য্যা এবং তাহাদের উপরে ভক্তি করিতেন ॥৮৭॥

---

* '...ত্রয়োবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

# একসপ্ততিতমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

ময়া গবাং পুরীষং বৈ শ্রিয়া জুষ্টমিতি শ্রুতম্।
এতদিচ্ছাম্যহং শ্রোতুং সংশয়োঽত্র পিতামহ! ॥১॥

ভীষ্ম উবাচ।

অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
গোভির্নৃপেহ সংবাদং শ্রিয়া ভরতসত্তম! ॥২॥
শ্রীঃ কৃত্বেহ বপুঃ কান্তং গোমধ্যেষু বিবেশ হ।
গাবোঽথ বিস্মিতাস্তস্যা দৃষ্ট্বা রূপস্য সম্পদম্ ॥৩॥

ভারতকৌমুদী

তস্মাদিতি। তস্মাৎ জগৎপূজ্যেন নারায়ণেনাপি পূজিতত্বাৎ ॥৮৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে সপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

—ঃ*ঃ—

ময়েতি। পুরীষং বিষ্ঠা, শ্রিয়া লক্ষ্ম্যা, জুষ্টং সেবিতম্। সংশয়ঃ শ্রিয়া বিষ্ঠায়া সেবনাসম্ভবাৎ ॥১॥

অত্রেতি। গোভিঃ সহ ॥২॥

শ্রীরিতি। কান্তং মনোরমম্। সম্পদং বাহুল্যম্ ॥৩॥

অতএব রাজশ্রেষ্ঠ কৌরবপ্রধান ভরতনন্দন! তুমিও গোগণের পূজা এবং সর্ব্বদা ব্রাহ্মণগণকে গোদান করিতে থাক' ॥৮৮॥

—ঃ*ঃ—

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! আমি শুনিয়াছি যে, গোময় লক্ষ্মীকর্ত্তৃক সেবিত; এবিষয়ে আমার সংশয় আছে; অতএব এবিষয় আমি শুনিতে ইচ্ছা করি' ॥১॥

ভীষ্ম বলিলেন—'ভরতশ্রেষ্ঠ রাজা! এই বিষয়েও প্রাচীনেরা গোগণের সহিত লক্ষ্মীদেবীর সংবাদরূপ প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥২॥

গাব ঊচুঃ।

কাসি দেবি! কুতো বা ত্বং রূপেণাপ্রতিমা ভুবি।
বিস্মিতাঃ স্ম মহাভাগে! তব রূপস্য সম্পদা ॥৪॥
ইচ্ছাম ত্বাং বয়ং জ্ঞাতুং কা ত্বং ক্ব চ গমিষ্যসি।
তত্ত্বেন বরবর্ণাভে! সর্ব্বমেতদ্‌ব্রবীহি নঃ ॥৫॥

শ্রীরুবাচ।

লোককান্তাস্মি ভদ্রং বঃ শ্রীর্নামাহং পরিশ্রুতা।
ময়া দৈত্যাঃ পরিত্যক্তা বিনষ্টাঃ শাশ্বতীঃ সমাঃ ॥৬॥
ময়াভিপন্না দেবাশ্চ মোদন্তে শাশ্বতীঃ সমাঃ।
ইন্দ্রো বিবস্বান্ সোমশ্চ বিষ্ণুরাপোঽগ্নিরেব চ ॥৭॥
ময়াভিপন্নাঃ সিধ্যন্তে ঋষয়ো দেবতাস্তথা।
যান্নাবিশাম্যহং গাবস্তে বিনশ্যন্তি সর্বশঃ ॥৮॥

ভারতকৌমুদী

কেতি। কুতো বা আগতেতি শেষঃ ॥৪॥

ইচ্ছামেতি। হে বরবর্ণাভে! উত্তমস্ত্রীরূপে! ॥৫॥

লোকেতি। লোককান্তা জনপ্রিয়া, বো যুষ্মাকম্, ভদ্রং মঙ্গলমস্তু। শাশ্বতীঃ সমা দীর্ঘকালং যাবৎ, বিনষ্টাঃ শ্রীত্যাগেন নষ্টসম্পদঃ ॥৬॥

ময়েতি। অভিপন্না আশ্রিতাঃ। আপঃ অপাং দেবতা বরুণশ্চ ॥৭॥

---

একদা লক্ষ্মীদেবী দেহটী মনোরথ করিয়া গোমধ্যে প্রবেশ করিয়াছিলেন। তাহার পর গোগণ তাঁহার সেই রূপসম্পদ্ দেখিয়া বিস্ময়াপন্ন হইয়াছিল ॥৩॥

তখন গোগণ বলিল—'দেবি! আপনি কে? কোথা হইতেই বা আসিয়াছেন? আপনি ত রূপে নিরুপমা। মহাভাগে! আমরা আপনার রূপসম্পদ দেখিয়া বিস্ময়াপন্ন হইয়াছি ॥৪॥

আমরা আপনাকে জানিতে ইচ্ছা করি, আপনি কে? কোথায়ই বা যাইবেন? বরবর্ণিনি! আপনি এই সমস্ত বিষয় আমাদের নিকট যথার্থভাবে বলুন' ॥৫॥

লক্ষ্মী বলিলেন—'গোগণ তোমাদের মঙ্গল হউক; আমি লোকপ্রিয় শ্রীনামে বিখ্যাতা। আমি পরিত্যাগ করিয়াছি বলিয়া দৈত্যেরা দীর্ঘকাল যাবৎ সম্পত্তিশূন্য হইয়া রহিয়াছে ॥৬॥

আর আমি আশ্রয় করিয়াছি বলিয়া ইন্দ্র, সূর্য্য, চন্দ্র, বিষ্ণু, বরুণ ও অগ্নিপ্রভৃতি দেবতারা দীর্ঘকাল যাবৎ সম্পত্তির গুণে আমোদ অনুভব করিতেছেন ॥৭॥

ধর্ম্মশ্চার্থশ্চ কামশ্চ ময়া জুষ্টাঃ সুখান্বিতাঃ।
এবং প্রভাবাং মাং গাবো বিজানীত সুখপ্রদাম্ ॥৯॥
ইচ্ছামি চাপি যুষ্মাসু বস্তুং সর্ব্বাসু নিত্যদা।
আগত্য প্রার্থয়ে যুষ্মান্ শ্রীজুষ্টা ভবতার্থ বৈ ॥১০॥

গাব ঊচুঃ।

অধ্রুবা চপলা চ ত্বং সামান্যা বহুভিঃ সহ।
ন ত্বামিচ্ছাম ভদ্রং তে গম্যতাং যত্র রংস্যসে ॥১১॥
বপুষ্মত্যো বয়ং সর্বাঃ কিমস্মাকং ত্বয়াদ্য বৈ।
যথেষ্টং গম্যতাং তত্র কৃতকার্য্যা বয়ং ত্বয়া ॥১২॥

শ্রীরুবাচ।

কিমেতদ্বঃ ক্ষমং গাবো যন্মাং নেহাভিনন্দথ।
ন মাং সম্প্রতি গৃহ্লীধ্বং কস্মাদ্বৈ দুর্লভাং সতীম্ ॥১৩॥

ভারতকৌমুদী

ময়েতি। হে গাবঃ! যান্ জনান্ নাবিশামি নাশ্রয়ামি ॥৮॥
ধর্ম্ম ইতি। ধর্ম্মাদিভিশ্চান্বিতাঃ, জুষ্টাঃ সেবিতা জনাঃ ॥৯॥
ইচ্ছামীতি। শ্রিয়া ময়া, জুষ্টাঃ সেবিতা যূয়ং ভবত ॥১০॥
অধ্রুবেতি। অধ্রুবা অচিরস্থায়িনী, সামান্যা সাধারণী। এতেন বেশ্যাত্বং ধ্বন্যতে ॥১১॥
বপুষ্মত্য ইতি। বপুষ্মত্যঃ সুন্দরশরীরাঃ। কৃতকার্য্যা সাক্ষাৎকারেণৈব ॥১২॥

এবং আমি আশ্রয় করিয়া রহিয়াছি বলিয়া ঋষিগণ ও দেবগণ কার্য্যে সিদ্ধি লাভ করিতেছেন। গোগণ! আমি যাহাদিগকে আশ্রয় না করি, তাহারা সর্ব্বপ্রকারে বিনষ্ট হইয়া যায় ॥৮॥

আমি যাহাদের সেবা করি, তাহাদের ধর্ম্ম, অর্থ, কাম ও সুখ হয়। গোগণ তোমরা আমাকে এইরূপ প্রভাবশালিনী ও সুখদায়িনী বলিয়া অবগত হও ॥৯॥

আমি সর্ব্বদা তোমাদের সকলের মধ্যে বাস করিতে ইচ্ছা করি; অতএব আমি নিজে আসিয়া তোমাদের নিকট প্রার্থনা করিতেছি যে, তোমরা শ্রীসম্পন্ন হও' ॥১০॥

গোগণ বলিল—'তুমি অচিরস্থায়িনী, চঞ্চলা এবং বহুজনের সহিত থাক বলিয়া সাধারণী; অতএব আমরা তোমাকে ইচ্ছা করি না; তোমার মঙ্গল হউক, তুমি যে স্থানে আনন্দ পাইবে, সেইস্থানে যাও ॥১১॥

আমরা সকলেই সুন্দর শরীরা; অতএব আজ তোমাদ্বারা আমাদের কি হইবে। তুমি আমাদের কর্ত্তব্য করিয়াছ, এখন ইচ্ছানুসারে অভীষ্ট স্থানে চলিয়া যাও' ॥১২॥

সত্যঞ্চ লোকবাদোঽয়ং লোকে চরতি সুব্রতাঃ!।
স্বয়ং প্রাপ্তে পরিভবো ভবতীতি বিনিশ্চয়ঃ॥১৪॥
মহদুগ্রং তপঃ কৃত্বা মাং নিষেবন্তি মানবাঃ।
দেবদানবগন্ধর্ব্বাঃ পিশাচোরগরাক্ষসাঃ॥১৫॥
প্রভাব এব বো গাবঃ! প্রতিগৃহ্নীত মামিহ।
নাবমন্যা হ্যহং সৌম্যাস্ত্রৈলোক্যে সচরাচরে॥১৬॥

গাব ঊচুঃ।

নাবমন্যামহে দেবি! ন ত্বাং পরিভবামহে।
অধ্রুবা চলচিত্তাসি ততস্ত্বাং বর্জ্জয়ামহে॥১৭॥
বহুনা চ কিমুক্তেন গম্যতাং যত্র বাঞ্ছসি।
বপুষ্মত্যো বয়ং সর্ব্বাঃ কিমস্মাকং ত্বয়ানঘে!॥১৮॥

---

ভারতকৌমুদী

কিমিতি। বো যুষ্মাকম্, ক্ষমমুচিতম্॥১৩॥

সত্যমিতি। হে সুব্রতা গাবঃ! লোকে জগতি অয়ং লোকবাদঃ সত্যমেব চরতি। কোঽসৌ লোকবাদ ইত্যাহ স্বয়মিতি। স্বয়মাত্মনা প্রাপ্তে উপস্থিতে জনে, পরিভবঃ অবজ্ঞা॥১৪॥

মহদিতি। নিষেবন্তি নিষেবন্তে প্রাপ্নুবন্তি॥১৫॥

প্রভাব ইতি। মদ্গ্রহণমপি বো যুষ্মাকং প্রভব এব॥১৬॥

নেতি। পরিভবামহে চপলত্বাদিবাদেন ন তিরস্কুর্ম্মঃ॥১৭॥

---

লক্ষ্মী বলিলেন—'গোগণ! তোমরা যে আমার এখন অভিনন্দন করিলে না, ইহা কি তোমাদের উচিত হইল? আমি সতী ও দুর্লভা; তথাপি তোমরা আমাকে কেন এখন গ্রহণ করিলে না?॥১৩॥

হে সুনিয়মাগণ! জগতে এই লোকবাদ সত্যই চলিতেছে যে, মানুষ নিজে উপস্থিত হইলে, সকলেরই তাহার উপরে অবজ্ঞা হয়, ইহা নিশ্চয়॥১৪॥

দেবগণ, দানবগণ, গন্ধর্ব্বগণ, পিশাচগণ, নাগগণ, রাক্ষসগণ ও মানবগণ ভীষণ ও গুরুতর তপস্যা করিয়া আমাকে লাভ করেন॥১৫॥

গোগণ! তোমরা এখন আমাকে গ্রহণ কর, তাহা হইলে তোমাদের প্রভাবই প্রকাশ পাইবে। হে সৌম্যগণ! স্থাবর-জঙ্গমাত্মক ত্রিভুবন মধ্যে আমি কাহারও অবজ্ঞেয় নহি'॥১৬॥

গোগণ বলিল—'দেবি! আমরা আপনাকে অবজ্ঞা বা তিরস্কার করিতেছি না। আপনি অচিরস্থায়িনী ও চঞ্চল চিত্তা—সেইজন্যই আমরা আপনাকে ত্যাগ করিতেছি॥১৭॥

শ্রীরুবাচ।

অবজ্ঞাতা ভবিষ্যামি সর্বলোকস্থ মানদাঃ ! ।
প্রত্যাখ্যানেন যুষ্মাকং প্রসাদঃ ক্রিয়তাং ময় ॥১৯॥
মহাভাগা ভবত্যো বৈ শরণ্যাঃ শরণাগতাম্ ।
পরিত্রায়ন্তু মাং নিত্যং ভজমানামনিন্দিতাম্ ॥২০॥
মাননামহমিচ্ছামি ভবত্যঃ সততং শিবাঃ ।
অপ্যেকাঙ্গেঽপ্যধো বস্তুমিচ্ছামি চ সুকুৎসিতে ! ॥২১॥
ন বোঽস্তি কুৎসিতং কিঞ্চিদঙ্গেম্বালক্ষ্যতেঽনঘাঃ ! ।
পুণ্যাঃ পবিত্রাঃ সুভগা মমাদেশং প্রযচ্ছথ ।
বসেয়ং যত্র বো দেহে তন্মে ব্যাখ্যাতুমর্হথ ॥২২॥

---

ভারতকৌমুদী

বহুনেতি। বপুষ্মত্যঃ সুন্দরশরীরাঃ। অতএব শ্রিয়ঃ প্রয়োজনং নাস্তীতি ভাবঃ ॥১৮॥

অবেতি। হে মানদাঃ ! সর্ব্বেষাং সম্মানকারিণ্যঃ ! ॥১৯॥

মহেতি। শরণ্যাঃ রক্ষকেষু মধ্যে প্রধানাঃ ॥২০॥

মাননামিতি। ভবত্যঃ সততমেব শিবাঃ শুভময্যঃ। অতএবাহং ভবতীষু বাসেন মাননা-মাত্মগৌরবমিচ্ছামি। ভবতীনাম্ অধঃ সুকুৎসিতেঽপি একাঙ্গে বস্তুমিচ্ছামি ॥২১॥

ভারতভাবদীপঃ

ময়েতি ॥১—২০॥ একা অহম্, অঙ্গেষু মধ্যে কুৎসিতে ॥২১—২৭॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে।

একসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥৭১॥

---

বহু কথা বলিয়া কি হইবে, আপনার যে স্থানে ইচ্ছা, সেইস্থানে চলিয়া যান। নিষ্পাপে! আমরা সকলেই সুন্দর শরীরা; অতএব আপনাদ্বারা আমাদের কি হইবে' ॥১৮॥

লক্ষ্মী বলিলেন—'মানদায়িনী গো সকল! তোমরা আমাকে প্রত্যাখ্যান করিলে; আমি সমস্ত লোকেরই অবজ্ঞার পাত্র হইব; অতএব তোমরা আমার উপরে অনুগ্রহ কর ॥১৯॥

আমি অনিন্দিতা, সর্বদা তোমাদের সেবা করিব এবং শরণাগত হইয়াছি; তোমরাও মহাভাগা ও শরণাগতরক্ষিকা; অতএব তোমরা আমাকে রক্ষা কর ॥২০॥

গোগণ! তোমরা সর্ব্বদাই মঙ্গলময়ী; সুতরাং আমি তোমাদের মধ্যে থাকিয়া গৌরব লাভ করিবার ইচ্ছা করি; তোমাদের নিম্নদেশে অতি কুৎসিত; কোন অঙ্গেও আমি বাস করিবার আকাঙ্ক্ষা করি ॥২১॥

এবমুক্তাস্ততো গাবঃ শুভাঃ করুণবৎসলাঃ।
সংমন্ত্র্য সহিতাঃ সর্বাঃ শ্রিয়মূচুর্নরাধিপ ! ॥২৩॥
অবশ্যং মাননা কার্য্যা তবাস্মাভির্যশস্বিনি !।
শকৃন্মূত্রে নিবস ত্বং পুণ্যমেতদ্ধি নঃ শুভে ॥২৪॥

শ্রীরুবাচ।

দিষ্ট্যা প্রসাদো যুষ্মাভিঃ কৃতো মেঽনুগ্রহাত্মকঃ।
এবং ভবতু ভদ্রং বঃ পূজিতাস্মি সুখপ্রদাঃ ! ॥২৫॥
এবং কৃত্বা তু সময়ং শ্রীর্গোভিঃ সহ ভারত !।
পশ্যন্তীনাং ততস্তাসাং তত্রৈবান্তরধীয়ত ॥২৬॥

ভারতকৌমুদী

নেতি। হে অনঘাঃ ! বো যুষ্মাকমঙ্গেষু কিঞ্চিদপি কুৎসিতং নালক্ষ্যতে। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২২॥

এবমিতি। করুণা দয়ান্বিতাশ্চ তাঃ, বৎসলাঃ স্নেহবত্যশ্চেতি তাঃ ॥২৩॥

অবশ্যমিতি। মাননা সম্মানম্। সকৃন্মূত্রে বিষ্ঠাপ্রস্রাবয়োঃ ॥২৪॥

দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন। হে সুখপ্রদাঃ ! ॥২৫॥

এবমিতি। সময়ং শপথম্, তাসাং গবাম্ ॥২৬॥

---

হে নিষ্পাপ গোগণ ! তোমাদের অঙ্গে কোন স্থানই কুৎসিত বলিয়া লক্ষ্য করি না; তোমরা পুণ্যবতী, পবিত্র ও ভাগ্যবতী। তোমরা আমাকে আদেশ কর, তোমাদের যে অঙ্গে বাস করিব, তাহা তোমরা বল' ॥২২॥

নরনাথ ! লক্ষ্মীদেবী এরূপ বলিলে, মঙ্গলময়ী, দয়ালু ও বাৎসল্যবতী গো সকল মিলিত হইয়া পরামর্শ করিয়া লক্ষ্মীদেবীকে বলিল—॥২৩॥

'যশস্বিনি ! আপনার সম্মান করা আমাদের অবশ্য কর্ত্তব্য; অতএব কল্যাণি ! আপনি আমাদের বিষ্ঠা ও মূত্রে বাস করুন। কারণ, আমাদের এই উভয়ই পবিত্র' ॥২৪॥

লক্ষ্মী বলিলেন—'সুখদায়িনীগণ ! সৌভাগ্যবশতঃ আমার উপরে তোমরা প্রসন্নতামূলক অনুগ্রহ করিলে। এইরূপই হউক। তোমরা আমার সম্মান করিলে; সুতরাং তোমাদের মঙ্গল হউক' ॥২৫॥

ভরতনন্দন ! লক্ষ্মীদেবী গোগণের সহিত এইরূপ শপথ করিয়া তাহাদের সমক্ষে সেই স্থানেই অন্তর্হিত হইলেন ॥২৬॥

এবং গোশকৃতঃ পুত্র ! মাহাত্ম্যং তেঽনুবর্ণিতম্ ।
মাহাত্ম্যঞ্চ গবাং ভূয়ঃ শ্রূয়তাং গদতো মম ॥২৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন পর্ব্বণি দানধর্ম্মে দানধর্ম্মকথনে একসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

## দ্বিসপ্ততিতমোঽধ্যায়ঃ ।

—:*:—

ভীষ্ম উবাচ ।

যে চ গাং সম্প্রযচ্ছন্তি হুতশিষ্টাশিনশ্চ যে ।
তেষাং সত্রাণি যজ্ঞাশ্চ নিত্যমেব যুধিষ্ঠির ! ॥১॥
ঋতে দধিঘৃতেনেহ ন যজ্ঞঃ সম্প্রবর্ত্ততে ।
তেন যজ্ঞস্য যজ্ঞত্বমতো মূলঞ্চ কথ্যতে ॥২॥

ভারতকৌমুদী

এবমিতি। গোশকৃতো গোবিষ্ঠায়াঃ। ভূয়ঃ পুনঃ ॥২৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে একসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

য ইতি। হুতশিষ্টং যজ্ঞাবশেষমশ্নন্তি ভুঞ্জত ইতি তে। সত্রাণি দানযজ্ঞাঃ যজ্ঞাশ্চ ভবন্তীতি শেষঃ ॥১॥

ঋত ইতি। ঋতে বিনা। তেন দধিঘৃতসম্পাদিতত্বেন। মূলং দধিঘৃতঞ্চ যজ্ঞস্য কারণম্ ॥২॥

---

বৎস যুধিষ্ঠির ! এই আমি তোমার নিকটে গোময়ের মাহাত্ম্য বলিলাম ; এখন আমি পুনরায় গোমাহাত্ম্য বলিতেছি ; তুমি শ্রবণ কর ॥২৭॥

—:*:—

ভীষ্ম বলিলেন—'যুধিষ্ঠির ! যাঁহারা গোদান করেন এবং যাঁহারা হুতাবশিষ্ট ভোজন করিয়া থাকেন ; তাঁহাদের দানযজ্ঞ ও সাধারণ যজ্ঞ প্রত্যহই হইতে থাকে ॥১॥

দধি ও ঘৃত ব্যতীত জগতে যজ্ঞ হয় না ; সেই দধি ও ঘৃতদ্বারা সম্পাদন করিলেই যজ্ঞের যজ্ঞত্ব হয় ; অতএব দধি ও ঘৃতকেই যজ্ঞের মূল বলা হইয়া থাকে ॥২॥

---

* '…দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ'—বঙ্গ বৰ্দ্ধ, '…অষ্টাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

দানানামপি সর্ব্বেষাং গবাং দানং প্রশস্যতে।
গাবঃ শ্রেষ্ঠাঃ পবিত্রাশ্চ পাবনং হ্যেতদুত্তমম্ ॥৩॥
পুষ্ট্যর্থমেতাঃ সেবেত শান্ত্যর্থমপি চৈব হ।
পয়োদধিঘৃতং চাসাং সর্ব্বপাপপ্রমোচনম্ ॥৪॥
গাবস্তেজঃ পরং প্রোক্তমিহ লোকে পরত্র চ।
ন গোভ্যঃ পরমং কিঞ্চিৎ পবিত্রং ভরতর্ষভ! ॥৫॥
অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
পিতামহস্য সংবাদমিন্দ্রস্য চ যুধিষ্ঠির! ॥৬॥
পরাভূতেষু দৈত্যেষু শক্রস্ত্রিভুবনেশ্বরঃ।
প্রজাঃ সমুদিতাঃ সর্ব্বাঃ সত্যধর্ম্মপরায়ণাঃ ॥৭॥
অথর্ষয়ঃ সগন্ধর্ব্বাঃ কিন্নরোরগরাক্ষসাঃ।
দেবাসুরসুপর্ণাশ্চ প্রজানাং পতয়স্তথা ॥৮॥

---

ভারতকৌমুদী

দানানামিতি। পাবনং পবিত্রতাজনকম্, এতদ্গোরূপং বস্তু ॥৩॥

পুষ্টীতি। পুষ্ট্যর্থং দেহাদিপুষ্টিজননার্থম্ ॥৪॥

গাব ইতি। ইহ লোকে তেজো ঘৃতাদিদ্বারা তেজোজনিকাঃ, পরত্র লোকে চ প্রভাবকারিণ্যঃ ॥৫॥

অত্রেতি। উদাহরন্তি প্রাচীনাঃ। পিতামহস্য ব্রহ্মণঃ ॥৬॥

পরেতি। শক্র ইন্দ্রঃ প্রজা জনাঃ, সমুদিতাঃ সম্যগভ্যুদয়ং প্রাপ্তাঃ ॥৭॥

---

সমস্ত দানের মধ্যেই গোদান প্রশস্ত। কারণ, গোগণ শ্রেষ্ঠ ও পবিত্র এবং এই গো-ই উত্তম পবিত্রতাজনক ॥৩॥

মানুষ দৈহিক পুষ্টির নিমিত্ত এবং অমঙ্গল শান্তির জন্য এই গোগণের সেবা করিবে; আর এই গোগণের দুগ্ধ, দধি ও ঘৃত সমস্ত পাপ নাশ করে ॥৪॥

ভরতশ্রেষ্ঠ! ইহলোকে ও পরলোকে গোকেই পরম তেজ বলা হইয়াছে এবং গো হইতে পরম পবিত্র কিছুই নাই ॥৫॥

যুধিষ্ঠির! এই বিষয়েও প্রাচীনেরা ব্রহ্মা ও ইন্দ্রের সংবাদরূপ প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥৬॥

দৈত্যগণ যুদ্ধে পরাভূত হইলে ত্রিভুবনের অধীশ্বর ইন্দ্র এবং সত্যধর্ম্মপরায়ণ সমস্ত লোক অভ্যুদয় লাভ করিলেন ॥৭॥

পর্য্যুপাসন্ত কৌরব্য ! কদাচিদ্বৈ পিতামহম্ ।
নারদপর্ব্বতশ্চৈব বিশ্বাবসুর্হহাহুহূঃ ॥৯॥
দিব্যতানেষু গায়ন্তঃ পর্য্যুপাসন্ত তং প্রভুম্ ।
তত্র দিব্যানি পুষ্পাণি প্রাবহৎ পবনস্তদা ॥১০॥ (বিশেষকম্)
আজহ্রু ঋতবশ্চাপি সুগন্ধীনি পৃথক্ পৃথক্ ।
তস্মিন্ দেবসমাবায়ে সর্বভূতসমাগমে ॥১১॥
দিব্যবাদিত্রসংঘুষ্টে দিব্যস্ত্রীচারণাবৃতে ।
ইন্দ্রঃ পপ্রচ্ছ দেবেশমভিবাদ্য প্রণম্য চ ॥১২॥ (যুগ্মকম্)
দেবানাং ভগবন্ ! কস্মাল্লোকেশানাং পিতামহ ! ।
উপরিষ্টাদ্‌গবাং লোক এতদিচ্ছামি বেদিতুম্ ॥১৩॥
কিং তপো ব্রহ্মচর্য্যং বা গোভিঃ কৃতমিহেশ্বর ! ।
দেবানামুপরিষ্টাদ্‌যদ্বসন্ত্যরজসঃ সুখম্ ॥১৪॥

---

ভারতকৌমুদী

অথেতি। সুপর্ণা গরুড়বংশীয়াঃ পক্ষিণঃ। পর্য্যুপাসন্ত পর্য্যুপাসত, পর্ব্বতো নাম মুনিবিশেষঃ। দিব্যতানেষু স্বর্গীয়স্বরবৈচিত্র্যবিশেষেষু আবিষ্কৃতেষ্বিতি শেষঃ ॥৮—১০॥

আজহ্রুরিতি। সুগন্ধীনি পুষ্পাণি। দেবানাং সমাবায়ে সম্মেলনে। দিব্যৈর্ব্বাদিত্রৈর্বাদ্যৈঃ সংঘুষ্টে সংশব্দিতে, দিব্যস্ত্রীভিরপ্সরোভিশ্চারণৈশ্চাবৃতে। দেবেশং ব্রহ্মাণম্, প্রণম্য অবনম্য ॥১১—১২॥

দেবানামিতি। উপরিষ্টাত্তিষ্ঠতি, গবাং লোকো গোলোকঃ ॥১৩॥

---

কৌরবনন্দন! তাহার পর একদা ঋষিগণ, গন্ধর্ব্বগণ, কিন্নরগণ, নাগগণ, রাক্ষসগণ, দেবগণ, অসুরগণ, গরুড়বংশীয় পক্ষিগণ ও প্রজাপতিগণ ব্রহ্মার উপাসনা করিতে লাগিলেন; আর নারদ, পর্ব্বত, বিশ্বাবসু এবং হাহা ও হুহু নামক গন্ধর্ব্বগণ দিব্যতানে গান করিতে থাকিয়া সেই প্রভাবশালী ব্রহ্মার আরাধনা করিতে থাকিলেন; তৎকালে সেই স্থানে বায়ু স্বর্গীয় পুষ্প সকল বহন করিয়া আনয়ন করিতে লাগিলেন ॥৮—১০॥

ছয় ঋতু পৃথক্ পৃথক্ ভাবে সুগন্ধি পুষ্প সকল আহরণ করিল এবং সেই দেবসম্মেলনে সমস্ত প্রাণী আগমন করিল, দিব্য বাদ্যধ্বনি হইতে লাগিল এবং অপ্সরোগণ ও চারণগণ আসিয়া উপস্থিত হইল। এইরূপ দেবসভায় ইন্দ্র অবনত হইয়া অভিবাদন করিয়া ব্রহ্মার নিকট জিজ্ঞাসা করিলেন—॥১১—১২॥

'ভগবন্ পিতামহ! দেবগণ ত্রিভুবনের অধীশ্বর; তথাপি তাঁহাদের উপরে গোলোক রহিয়াছে কেন? ইহা আমি জানিতে ইচ্ছা করি ॥১৩॥

ততঃ প্রোবাচ ব্রহ্মা তং শক্রং বলনিষূদনম্।
অবজ্ঞাতাস্ত্বয়া নিত্যং গাবো বলনিষূদন! ॥১৫॥
তেন ত্বমাসাং মাহাত্ম্যং ন বেৎসি শৃণু যৎ প্রভো!।
গবাং প্রভাবং পরমং মাহাত্ম্যঞ্চ সুরর্ষভ! ॥১৬॥
যজ্ঞাঙ্গং কথিতা গাবো যজ্ঞ এব চ বাসব!।
এতাভিশ্চ বিনা যজ্ঞো ন বৰ্ত্তেত কথঞ্চন ॥১৭॥
ধারয়ন্তি প্রজাশ্চৈব পয়সা হবিষা তথা।
এতাসাং তনয়াশ্চাপি কৃষিযোগমুপাসতে ॥১৮॥
জনয়ন্তি চ ধান্যানি বীজানি বিবিধানি চ।
ততো যজ্ঞাঃ প্রবর্ত্তন্তে হব্যং কব্যঞ্চ সর্বশঃ ॥১৯॥

ভারতকৌমুদী

কিমিতি। অরজসো রজোগুণজনিতদুঃখশূন্যা গাবঃ ॥১৪॥

তত ইতি। বলনিষূদনং বলনামকাসুরহন্তারম্ ॥১৫॥

তেনেতি। আসাং গবাম্, ন বেৎসি ন জানাসি ॥১৬॥

যজ্ঞেতি। গাবো যজ্ঞাঙ্গং যজ্ঞ এব চ কথিতাঃ, ঘৃতাদিনা যজ্ঞসম্পাদনাৎ ॥১৭॥

ধারয়ন্তীতি। ধারয়ন্তি পুষ্ণন্তি, তনয়া বৃষাঃ, কৃষিযোগং কৃষিকাৰ্য্যম্; উপাসতে ভূমিকর্ষণাদিসাহায্যেন নিষ্পাদয়ন্তি ॥১৮॥

জনয়ন্তীতি। হব্যং ঘৃতাদি, কব্যমন্নাদি ॥১৯॥

জগদীশ্বর! গোগণ কি তপস্যা বা কিরূপ ব্রহ্মচর্য্য করিয়াছিল যে তাহারা দুঃখশূন্য হইয়া দেবগণের উপরে সুখে বাস করিতেছে' ॥১৪॥

তাহার পর ব্রহ্মা বলাসুরহন্তা ইন্দ্রকে বলিলেন—'বলনিষূদন। তুমি সর্ব্বদা গোগণকে অবজ্ঞা করিয়া থাক' ॥১৫॥

প্রভাবশালী দেবশ্রেষ্ঠ! সেই জন্যই তুমি গোদিগের মাহাত্ম্য জান না। গোগণের যে প্রভাব ও পরম মাহাত্ম্য আছে, তাহা তুমি শ্রবণ কর ॥১৬॥

ইন্দ্র! গোগণকেই যজ্ঞাঙ্গ ও যজ্ঞ বলা হইয়াছে। কারণ, গোগণ ব্যতীত কোন প্রকারেই যজ্ঞ হইতে পারে না ॥১৭॥

গোগণ দুগ্ধ ও ঘৃতদ্বারা মনুষ্যগণকে পোষণ করে এবং ইহাদের সন্তান বৃষগণ কৃষিকাৰ্য্য নিষ্পাদন করিয়া থাকে ॥১৮॥

ইহারা ধান্য ও নানাবিধ বীজ উৎপাদন করে, তাহা হইতেই যজ্ঞ, হব্য ও কব্য সম্পন্ন হয় ॥১৯॥

পয়োদধি ঘৃতঞ্চৈব পুণ্যাশ্চৈতাঃ সুরাধিপ ! ।
বহন্তি বিবিধান্ ভারান্ ক্ষুত্তৃষ্ণাপরিপীড়িতাঃ ॥২০॥
মুনীংশ্চ ধারয়ন্তীহ প্রজাশ্চৈবাপি কর্ম্মণা ।
বাসবাকূটবাহিন্যঃ কর্ম্মণা সুকৃতেন চ ॥২১॥
উপরিষ্টাত্ততোঽস্মাকং বসন্ত্যেতাঃ সদৈব হি ।
এতৎ তে কারণং শক্র ! নিবাসকৃতমদ্য বৈ ॥২২॥
গবাং দেবোপরিষ্টাদ্ধি সমাখ্যাতং শতক্রতো ! ।
এতা হি বরদত্তাশ্চ বরদাশ্চাপি বাসব ! ॥২৩॥
সুরভ্যঃ পুণ্যকর্ম্মিণ্যঃ পাবনাঃ শুভলক্ষণাঃ ।
যদর্থং গাং গতাশ্চৈব সুরভ্যঃ সুরসত্তম ! ।
তচ্চ মে শৃণু কাৎস্ন্যেন বদতো বলসূদন ! ॥২৪॥

---

ভারতকৌমুদী

পয় ইতি। পয়ো দুগ্ধং দধিঘৃতঞ্চ দদতীতি শেষঃ ॥২০॥

মুনীনিতি। হে বাসব ! ইন্দ্র ! কর্ম্মণা দুগ্ধদানেন, মুনীন্, প্রজা অন্যাং জনাংশ্চ, ধারয়ন্তি পুষ্ণন্তি। তথা সুকৃতেন সম্যক্ কৃতেন কর্ম্মণা প্রায়শ্চিত্তানন্তরপাপিদত্তঘাসগ্রহণাদিনা, অকূটবাহিন্যঃ অকপটকার্য্যকরিণ্যো ভবন্তি ॥২১॥

উপেতি। নিবাসে সর্ব্বোপরিস্থিতৌ কৃতমুক্তম্ ॥২২॥

গবামিতি। গবাং স্থানমিতি শেষঃ। বরো দত্তো যাভ্যস্তাঃ ॥২৩॥

সুরভ্য ইতি। সুরভ্যঃ সুরভিসন্তানা গাবঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৪॥

ভারতভাবদীপঃ

যে চেতি ॥১—২০॥ বাসব ! অকূটবাহিন্যোঽমায়াব্যবহারিণ্যঃ ॥২১॥ নিবাসার্থং কৃতং

---

দেবরাজ ! এই পবিত্র গো সকল দুগ্ধ, দধি ও ঘৃত দান করে এবং ইহাদের সন্তান বৃষেরা ক্ষুধা-পিপাসায় পীড়িত হইয়াও নানাবিধ ভার বহন করিয়া থাকে ॥২০॥

ইন্দ্র ! গোগণ দুগ্ধ দানাদি কার্য্যদ্বারা মুনিগণ ও অন্যান্য লোকদিগকে রক্ষা করিতেছে এবং প্রায়শ্চিত্ত করার পরে পাপিদত্ত ঘাস প্রভৃতি গ্রহণ করায় অকপট ব্যবহারই করিয়া আসিতেছে ॥২১॥

সেই জন্যই গোগণ সর্ব্বদাই আমাদের উপরে বাস করে। ইন্দ্র ! এই তোমার নিকটে গোগণের উপরি স্থিতির প্রতি কারণ আজ বলিলাম ॥২২॥

ইন্দ্র ! শতক্রতু ! দেবগণেরও উপরে গোগণের স্থান বলা হইয়াছে। কারণ, আমি ইহাদিগকে বর দিয়াছি, ইহারাও বর দিতে পারে ॥২৩॥

পুরা দেবযুগে তাত ! দেবেন্দ্রেষু মহাত্মসু।
ত্রীল্লোঁকাননুশাসৎসু বিষ্ণৌ গর্ভত্বমাগতে ॥২৫॥
অদিত্যাস্তপ্যমানায়াস্তপো ঘোরং সুদুশ্চরম্।
পুত্ত্রার্থমমরশ্রেষ্ঠ ! পাদেনৈকেন নিত্যদা ॥২৬॥
তাং তু দৃষ্ট্বা মহাদেবীং তপ্যমানং মহাতপঃ।
দক্ষস্য দুহিতা দেবী সুরভী নাম নামতঃ ॥২৭॥
অতপ্যত তপো ঘোরং হৃষ্টা ধর্ম্মপরায়ণা।
কৈলাসশিখরে রম্যে দেবগন্ধর্বসেবিতে ॥২৮॥ (কলাপকম্)
ব্যতিষ্ঠদেকপাদেন পরমং যোগমাস্থিতা।
দশবর্ষসহস্রাণি দশবর্ষশতানি চ ॥২৯॥
সন্তপ্তাস্তপসা তস্যা দেবাঃ সর্ষিমহোরগাঃ।
তত্র গত্বা ময়া সার্দ্ধং পর্য্যুপাসন্ত তাং শুভাম্ ॥৩০॥

---

ভারতকৌমুদী

পুরেতি। দেবযুগে সত্যযুগে। বিষ্ণৌ গর্ভত্বমুদরবাসিত্বম্, আগতে প্রাপ্তুমিচ্ছৌ। পাদেনৈকেন তিষ্ঠন্ত্যা ইতি শেষঃ। দক্ষস্য প্রজাপতেঃ কৈলাসস্য গিরেঃ শিখরে শৃঙ্গে ॥২৫—২৮॥

ব্যতিষ্ঠদিতি। ব্যতিষ্ঠৎ সুরভী ইত্যনুবৃত্তিঃ ॥২৯॥

সন্তপ্তা ইতি। ঋষিভির্মহোরগৈশ্চ সহেতি তে ॥৩০॥

---

দেবশ্রেষ্ঠ! সুরভির তনয়া, পুণ্যকর্ম্মকারিণী, পবিত্রতাসম্পাদিনী, শুভলক্ষণা ও সুরভিনাম্নী গোসকল যে জন্য পৃথিবীতে গিয়াছে, তাহা সমস্তই আমি বলিতেছি, তুমি শ্রবণ কর ॥২৪॥

দেবশ্রেষ্ঠ বৎস ! পূর্ব্বে সত্যযুগে মহাত্মা দেবশ্রেষ্ঠগণ ত্রিভুবন শাসন করিতে থাকিলে, অদিতিদেবী সর্ব্বদা একপাদে দণ্ডায়মানা থাকিয়া পুত্রের নিমিত্ত অতি দুষ্কর ভয়ঙ্কর তপস্যা করিতে লাগিলে, ভগবান্ বিষ্ণু তাঁহার গর্ভে প্রবেশ করিবার ইচ্ছা করিলে, সুরভিনাম্নী দক্ষকন্যা সেই মহাদেবী অদিতিকে মহাতপস্যা করিতে দেখিয়া হৃষ্টা ও ধর্ম্মপরায়ণা হইয়া দেবগন্ধর্ব্বসেবিত মনোহর কৈলাস পর্ব্বতের শৃঙ্গে ভয়ঙ্কর তপস্যায় প্রবৃত্ত হইলেন ॥২৫—২৮॥

সুরভি গুরুতর যোগ অবলম্বন করিয়া একাদশ সহস্র বৎসর যাবৎ একপাদে দণ্ডায়মানা ছিলেন ॥২৯॥

তখন দেবগণ, ঋষিগণ ও নাগগণ সেই সুরভির তপস্যায় সন্তপ্ত হইয়া, আমার সহিত সেই স্থানে যাইয়া সেই কল্যাণী সুরভির উপাসনায় প্রবৃত্ত হইলেন ॥৩০॥

অথাহমব্রুবং তত্র দেবীং তাং তপসান্বিতাম্ ।
কিমর্থং তপ্যসে দেবি ! তপো ঘোরমনিন্দিতে ! ॥৩১॥
প্রীতস্তেঽহং মহাভাগে ! তপসানেন শোভনে ! ।
বরয়স্ব বরং দেবি ! দাতাস্মীতি পুরন্দর ! ॥৩২॥

সুরভ্যুবাচ ।

বরেণ ভগবন্ ! মহ্যং কৃতং লোকপিতামহ ! ।
এষ এব বরো মেঽদ্য যৎ প্রীতোঽসি মমানঘ ! ॥৩৩॥

ব্রহ্মোবাচ ।

তামেবং ব্রুবতীং দেবীং সুরভীং ত্রিদশেশ্বর ! ।
প্রত্যব্রুবং যদ্দেবেন্দ্র ! তন্নিবোধ শচীপতে ! ॥৩৪॥
অলোভকাম্যয়া দেবি ! তপসা চ শুভাননে ! ।
প্রসন্নোঽহং বরং তস্মাদমরত্বং দদামি তে ॥৩৫॥

---

ভারতকৌমুদী

অথেতি । তাং সুরভিম্ ॥৩১॥
প্রীতি ইতি । বরয়স্ব গৃহাণ, দাতাস্মি, তং বরম্ ॥৩২॥
বরেণেতি । মহ্যং মম বরেণ কৃতমলম্ ॥৩৩॥
তামিতি । হে ত্রিদশেশ্বর ! দেবরাজ ! নিবোধ শৃণু ॥৩৪॥
অলোভেতি । অলোভকাম্যয়া লোভস্য কামনায়াশ্চাভাবেন ॥৩৫॥

তাহার পর আমি সেই তপস্বিনী সুরভিদেবীকে বলিলাম—'অনিন্দিতে দেবি ! তুমি কি জন্য ভয়ঙ্কর তপস্যা করিতেছ ? ॥৩১॥

মহাভাগে শোভনে ! তোমার এই তপস্যায় আমি সন্তুষ্ট হইয়াছি ; অতএব দেবি ! তুমি বর গ্রহণ কর, আমি তোমাকে বর দান করিব' ॥৩২॥

সুরভি বলিলেন—'ভগবন্ লোকপিতামহ ! আমার অন্য বরে প্রয়োজন নাই, হে নিষ্পাপ ! আপনি যে আমার উপরে সন্তুষ্ট হইয়াছেন, ইহাই আমার আজ বর' ॥৩৩॥

ব্রহ্মা বলিলেন—'দেবশ্রেষ্ঠ দেবরাজ শচীপতি ! সুরভিদেবী এইরূপ বলিলে আমি প্রত্যুত্তরে তাঁহাকে যাহা বলিয়াছিলাম ; তাহা তুমি শ্রবণ কর ॥৩৪॥

শুভাননে দেবি ! তোমার লোভ নাই, কামনা নাই, অথচ তপস্যা করিতেছ, ইহাতে আমি সন্তুষ্ট হইয়াছি ; অতএব আমি তোমাকে অমরত্ব বর দিলাম ॥৩৫॥

ত্রয়াণামপি লোকানামুপরিষ্টান্নিবৎস্যসি।
মৎপ্রসাদাচ্চ বিখ্যাতো গোলোকঃ সম্ভবিষ্যতি ॥৩৬॥
মানুষেষু চ কুর্ব্বাণাঃ প্রজাঃ কর্ম্ম শুভাস্তব।
নিবৎস্য'ন্তি মহাভাগে! সর্বা দুহিতরশ্চ তে ॥৩৭॥
মনসা চিন্তিতা ভোগাস্ত্বয়া বৈ দিব্যমানুষাঃ।
যচ্চ স্বর্গে সুখং দেবি! তত্তে সম্পৎস্যতে শুভে! ॥৩৮॥
তস্যা লোকাঃ সহস্রাক্ষ! সর্ব্বকামসমন্বিতাঃ।
ন তত্র ক্রমতে মৃত্যুর্ন জরা ন চ পাবকঃ।
ন দৈবং নাশুভং কিঞ্চিদ্বিদ্যতে তত্র বাসব! ॥৩৯॥

---

ভারতকৌমুদী

ত্রয়াণামিতি। স চ তে নিবাসঃ দেশো গোলোকো নাম ॥৩৬॥

মানুষেম্বিতি। হে মহাভাগে! তব শুভাঃ সর্ব্বাঃ প্রজাঃ পুত্রা বৃষাঃ, তে দুহিতরো ধেনবশ্চ কর্ম্ম হলকর্ষণাদিকং দুগ্ধদানাদিকঞ্চ কার্য্যং কুর্ব্বাণাঃ, মানুষেষু চ নিবৎস্যন্তি ॥৩৭॥

মনসেতি। দিব্যমানুষাঃ স্বর্গীয়মর্ত্ত্যীয়াঃ ॥৩৮॥

ভারতভাবদীপঃ

নিবাসকৃতম্ ॥২২—৩৫॥ ত্রয়াণামুপরিষ্টাৎ ব্রহ্মলোকে ইত্যর্থঃ; ততঃ পরস্য তপঃফলস্যাভাবাৎ। তত্রৈব চ গোলোকঃ শ্রূয়তে—"তা বাং বাস্তূন্যুশ্মসি গমধ্যৈ যত্র গাবো ভূরিশৃঙ্গা অয়াসঃ।" অত্রাহ—তদুরুগায়স্য বৃষ্ণঃ পরমং পদমবভাতি ভূরীতি তা তানি বাং যুবয়োরিন্দ্রাবিষ্ণোর্নরনারায়ণয়োঃ প্রসাদাদ্বাস্তূনি স্থানানি উশ্মসি কাময়ামহে, গমধ্যৈ গন্তুং যত্র যেষু স্থানেষু গাবঃ ভূরিশৃঙ্গাঃ অত্যন্তং মানবত্যঃ অয়াসঃ গতবত্যঃ, অত্র অস্মিন্ গোলোকে অহ এব তৎ প্রসিদ্ধম্ উরুগায়স্য বিষ্ণো বৃষ্ণঃ কামপূরকস্য পরমং পদং সর্ব্বোৎকৃষ্টং স্থানমবভাতি অল্পমিব ভাতি, ভূরি অত্যন্তম্। সর্ব্বেভ্যো লোকেভ্য উপরি গোলোকম্ ইতি সিদ্ধম্ অন্যথা চতুর্থো মহর্লোক এবাপ্নোতি ন চ তস্য পরমপরত্বমস্তীতি মন্ত্রানুসারাদ্‌ব্রহ্মলোক এব গাবঃ সন্তীতি জ্ঞেয়ম্ ॥৩৬—৫০॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥৭২॥

---

দেবি! তুমি ত্রিভুবনেরও উপরে বাস করিবে এবং আমার অনুগ্রহে তোমার সেই বাসস্থান 'গোলোক' নামে বিখ্যাত হইবে ॥৩৬॥

মহাভাগে! তোমার মঙ্গলময় পুত্র বৃষগণ এবং তোমার কন্যা ধেনুগণ নিজের নিজের উপযুক্ত কার্য্য করিতে থাকিয়া মনুষ্যলোকে বাস করিবে ॥৩৭॥

কল্যাণি! দেবি! তুমি মনে মনে স্বর্গীয় বা মর্ত্ত্যীয় যে সকল ভোগের চিন্তা করিবে এবং স্বর্গে যে সুখ আছে, সে সমস্তই তোমার সম্পন্ন হইবে ॥৩৮॥

তত্র দিব্যান্যরণ্যানি দিব্যানি ভবনানি চ।
বিমানানি সুযুক্তানি কামগানি চ বাসব। ॥৪০॥
ব্রহ্মচর্য্যেণ তপসা সত্যেন চ দমেন চ।
দানৈশ্চ বিবিধৈঃ পুণ্যৈস্তথা তীর্থানুসেবনাৎ ॥৪১॥
তপসা মহতা চৈব সুকৃতেন চ কর্ম্মণা।
শক্যঃ সমাসাদয়িতুং গোলোকঃ পুষ্করেক্ষণ। ॥৪২॥ (যুগ্মকম্)
এতত্তে সর্বমাখ্যাতং ময়া শক্রানুপৃচ্ছতে।
ন তে পরিভবঃ কার্য্যো গবামসুরসূদন। ॥৪৩॥

ভীষ্ম উবাচ।

এতচ্ছ্রুত্বা সহস্রাক্ষঃ পূজয়ামাস নিত্যদা।
গাশ্চক্রে বহুমানঞ্চ তাসু নিত্যং যুধিষ্ঠির। ॥৪৪॥

ভারতকৌমুদী

তস্যা ইতি। ন চ পাবকঃ পাবকজনিত ইব শোকাদিসন্তাপঃ। দৈবং দেবজনিতং বজ্রপাতাদি। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৯॥

তত্রেতি। সুযুক্তানি সুন্দরযন্ত্রসমন্বিতানি বিদ্যন্ত ইতি শেষঃ ॥৪০॥

ব্রহ্মেতি। ব্রহ্মচর্য্যেণ তপসা ব্রহ্মচর্য্যাত্মিকয়া তপস্যয়া। এতেন পুনরুক্তিনিরাসঃ। দমেন ইন্দ্রিয়দমনেন। পুনস্তপসা কালান্তরে জপোপবাসাদিনা, কর্ম্মণা যজ্ঞাদিনা। হে পুষ্করেক্ষণ! পদ্মনয়ন! ॥৪১—৪২॥

এতদিতি। অনুপৃচ্ছতে তুভ্যম্। পরিভবঃ অবজ্ঞা ॥৪৩॥

এতদিতি। সহস্রাক্ষ ইন্দ্রঃ, গাঃ পূজয়ামাস ॥৪৪॥

---

ইন্দ্র! সেই সুরভির লোক (গোলোক) সর্বাভীষ্টসম্পন্ন; কিন্তু বাসব! সে স্থানে মৃত্যু, জরা বা অন্য কোন সন্তাপ আসিয়া আক্রমণ করে না কিংবা সেস্থানে কোন দৈব উৎপাত বা কোন অমঙ্গল উপস্থিত হয় না ॥৩৯॥

দেবরাজ! সে স্থানে দিব্য বন, দিব্য ভবন এবং কামগামী সুন্দর সুন্দর বিমান বিদ্যমান আছে ॥৪০॥

পদ্মনয়ন ইন্দ্র! ব্রহ্মচর্য্যরূপ তপস্যা, অন্য প্রকার গুরুতর তপস্যা, সত্যকথা, ইন্দ্রিয়দমন, পুণ্যজনক নানাবিধ দান, তীর্থসেবা ও সম্যক্ অনুষ্ঠিত যজ্ঞাদি-কার্য্যদ্বারা গোলোক লাভ করা যায় ॥৪১—৪২॥

ইন্দ্র! তুমি জিজ্ঞাসা করিয়াছিলে বলিয়া এই আমি তোমার নিকট সমস্ত বলিলাম। অসুরহন্তা! তুমি গোগণের উপরে কখনও অবজ্ঞা করিবে না' ॥৪৩॥

ভীষ্ম বলিলেন—'যুধিষ্ঠির! ব্রহ্মার এই কথা শুনিয়া ইন্দ্র সর্ব্বদাই গোগণের পূজা করেন এবং সকল সময়েই গোগণের বিশেষ আদর করিতে থাকেন ॥৪৪॥

এতত্তে সর্বমাখ্যাতং পাবনঞ্চ মহাদ্যুতে !।
পবিত্রং পরমঞ্চাপি গবাং মাহাত্ম্যমুত্তমম্ ॥৪৫॥
কীর্ত্তিতং পুরুষব্যাঘ্র ! সর্ব্বপাপবিমোচনম্।
য ইদং কথয়েন্নিত্যং ব্রাহ্মণেভ্যঃ সমাহিতঃ ॥৪৬॥
হব্যকব্যেষু যজ্ঞেষু পিতৃকার্য্যেষু চৈব হ।
সার্বকামিকমক্ষয্যং পিতৄংস্তস্যোপতিষ্ঠতে ॥৪৭॥ (যুগ্মকম্)
গোষু ভক্তশ্চ লভতে যদ্‌যদিচ্ছতি মানবঃ।
স্ত্রিয়োঽপি ভক্তা যা গোষু তাশ্চ কামমবাপ্নুয়ুঃ ॥৪৮॥
পুত্রার্থী লভতে পুত্রং কন্যার্থী তামবাপ্নুয়াৎ।
ধনার্থী লভতে বিত্তং ধর্ম্মার্থী ধর্ম্মমাপ্নুয়াৎ ॥৪৯॥

ভারতকৌমুদী

এতদিতি। পাবনং পুণ্যজনকম্ ॥৪৫॥

কীর্ত্তিতমিতি। সমাহিত একাগ্রচিত্তঃ। হব্যসাধ্যেষু যজ্ঞেষু, কব্যসাধ্যেষু পিতৃকার্য্যেষু চেত্যর্থঃ। সার্ব্বকামিকং সর্ব্বাভীষ্টপ্রদম্, অক্ষয্যম্ অক্ষয়স্বর্গাদিজনকঞ্চ, তস্য তৎ সর্ব্বং কার্য্যম্, পিতৄনিত্যুপলক্ষণং দেবাংশ্চ, উপতিষ্ঠতে প্রাপ্নোতি ॥৪৬—৪৭॥

গোম্বিতি। মানবঃ পুরুষঃ। কামমভীষ্টং ফলম্ ॥৪৮॥

পুত্রেতি। তাং কন্যাম্। বিত্তং ধনম্ ॥৪৯॥

মহাতেজা যুধিষ্ঠির ! এই আমি তোমার নিকট পুণ্যজনক ও পরম পবিত্র গোগণের সমস্ত উত্তম মাহাত্ম্য বলিলাম ॥৪৫॥

নরশ্রেষ্ঠ ! সর্ব্বপাপনাশক বৃত্তান্ত তোমার নিকট বলিলাম। যিনি একাগ্রচিত্ত হইয়া প্রত্যহ হব্যসাধ্য যজ্ঞে এবং কব্যসাধ্য পিতৃকার্য্যে ব্রাহ্মণগণের নিকটে এই গোমাহাত্ম্য বলিবেন, তাঁহার সেই সর্ব্বাভীষ্টপ্রদ ও অক্ষয় ফলজনক কার্য্য দেবগণ ও পিতৃগণের নিকটে উপস্থিত হইবে ॥৪৬—৪৭॥

গোভক্ত পুরুষ যাহা যাহা ইচ্ছা করে, তাহা তাহাই লাভ করিয়া থাকে এবং সে সকল স্ত্রী গরুর ভক্ত হয়, তাহারাও অভীষ্ট লাভ করে ॥৪৮॥

পুত্রার্থী গোভক্ত পুত্র লাভ করে, কন্যার্থী কন্যা লাভ করিয়া থাকে, ধনার্থী ধন পায় এবং ধর্ম্মার্থী ধর্ম্ম পাইয়া থাকে ॥৪৯॥

বিদ্যার্থী চাপ্নুয়াদ্বিদ্যাং সুখার্থী প্রাপ্নুয়াৎ সুখম্।
ন কিঞ্চিদ্দুর্লভং চৈব গবাং ভক্তস্য ভারত ! ॥৫০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে দানধর্ম্মকথনে দ্বিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ত্রিসপ্ততিতমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

উক্তং পিতামহেনেদং গবাং দানমনুত্তমম্।
বিশেষেণ নরেন্দ্রাণামিহ ধর্ম্মমবেক্ষতাম্ ॥১॥
রাজ্যং হি সততং দুঃখং দুর্দ্ধরং চাকৃতাত্মভিঃ।
ভূয়িষ্ঠঞ্চ নরেন্দ্রাণাং বিদ্যতে ন শুভাগতিঃ ॥২॥

ভারতকৌমুদী

বিদ্যেতি। গবাং ভক্তস্য জনস্য ॥৫০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে দ্বিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

—ঃ*ঃ—

উক্তমিতি। ন বিদ্যতে উত্তমং যস্মাত্তৎ। অবেক্ষতামালোচয়তাম্ ॥১॥

রাজ্যমিতি। দুঃখং দুঃখকরম্; দুর্দ্ধরং দুঃখেন রক্ষ্যম্, অকৃতাত্মভিরশিক্ষিতবুদ্ধিভিঃ ॥২॥

---

ভরতনন্দন! বিদ্যার্থী গোভক্ত বিদ্যা প্রাপ্ত হয় এবং সুখার্থী সুখ প্রাপ্ত হইয়া থাকে। স্থূল কথা, গোভক্তের কিছুই দুর্লভ হয় না' ॥৫০॥

—ঃ*ঃ—

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! আপনি এই গোদানকে সাধারণের পক্ষেই সর্ব্বশ্রেষ্ঠ বলিয়াছেন, ধর্ম্মালোচনাকারী রাজাদের পক্ষেও বিশেষভাবেই বলিয়াছেন ॥১॥

---

* '...ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '...একোনত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

পূয়ন্তে তত্র নিয়তং প্রয়চ্ছন্তো বসুন্ধরাম্।
সর্ব্বে চ কথিতা ধর্ম্মাস্ত্বয়া মে কুরুনন্দন ! ॥৩॥
এবমেব গবামুক্তং প্রদানং তে নৃগেণ হ।
ঋষিণা নাচিকেতেন পূর্ব্বমেব নিদর্শিতম্ ॥৪॥
বেদোপনিষদশ্চৈব সর্ব্বকর্ম্মসু দক্ষিণাঃ।
সর্বক্রতুষু চোদ্দিষ্টং ভূমির্গাবোঽথ কাঞ্চনম্ ॥৫॥
তত্র শ্রুতিস্তু পরমা সুবর্ণং দক্ষিণেতি বৈ।
এতদিচ্ছাম্যহং শ্রোতুং পিতামহ ! যথাতথম্ ॥৬॥
কিং সুবর্ণং কথং জাতং কস্মিন্ কালে কিমাত্মকম্।
কিং দৈবং কিং ফলং চৈব কস্মাচ্চ পরমুচ্যতে ॥৭॥
কস্মাদ্দানং সুবর্ণস্য পূজয়ন্তি মনীষিণঃ।
কস্মাচ্চ দক্ষিণার্থং তদ্‌যজ্ঞকর্ম্মসু শস্যতে ॥৮॥

---

ভারতকৌমুদী

পূয়ন্ত ইতি। পূয়ন্তে পবিত্রা ভবন্তি, বসুন্ধরাং ভূমিম্ ॥৩॥
এবমিতি। তে ত্বয়া, নৃগেণ তদাখ্যেন রাজ্ঞা ॥৪॥
বেদেতি। অত্রাদস্তত্বমার্ষম্। দক্ষিণাস্তদ্রূপম্ ॥৫॥
তত্রেতি। পরমা স্বতঃপ্রামাণ্যাৎ দৃঢ়বিশ্বাসযোগ্যা ॥৬॥
কিমিতি। কিমাত্মকং কিংস্বরূপম্, কিং দৈবং দেবতা যস্য তৎ ॥৭॥

---

রাজ্য সর্ব্বদাই দুঃখজনক এবং তাহা রক্ষা করা অশিক্ষিত বুদ্ধি রাজার পক্ষে অতি দুষ্কর ; তারপর রাজাদের শুভগতিও হয় না ॥২॥

ভূমিদানকারী লোকেরা নিশ্চয়ই পুণ্যবান্ হইয়া থাকেন। কৌরবনন্দন ! আপনি আমার নিকট সমস্ত ধর্ম্মই বলিয়াছেন ॥৩॥

নৃগরাজা যে গোদান করিয়াছিলেন, আপনি তাহাও এইরূপই বলিয়াছেন এবং নাচিকেত ঋষিও পূর্ব্বেই তাহা দেখাইয়াছেন ॥৪॥

বেদে ও উপনিষদে ভূমি, গো ও সুবর্ণকে সমস্ত কার্য্যে ও সমস্ত যজ্ঞে দক্ষিণারূপে অভিহিত হইয়াছে ॥৫॥

পিতামহ ! 'বৈধ কার্য্যে সুবর্ণ দক্ষিণা হইবে' এইরূপ প্রধান শ্রুতি রহিয়াছে। আমি এই বিষয় যথাযথভাবে শুনিতে ইচ্ছা করি ॥৬॥

স্বর্ণ কি ? কোন্ সময়ে কি প্রকারে স্বর্ণ উৎপন্ন হইয়াছিল ; উহার স্বরূপ কি ? দেবতা কি ? ফলই বা কি ? কিজন্যই বা উহাকে শ্রেষ্ঠ বলা হয় ? ॥৭॥

কস্মাচ্চ পাবনং শ্রেষ্ঠং ভূমের্গোভ্যশ্চ কাঞ্চনম্।
পরমং দক্ষিণার্থে চ তদ্‌ব্রবীহি পিতামহ ! ॥৯॥

ভীষ্ম উবাচ।

শৃণু রাজন্ ! অবহিতো বহুকারণবিস্তরম্।
জাতরূপসমুৎপত্তিমনুভূতঞ্চ যন্ময়া ॥১০॥
পিতা মম মহাতেজাঃ শান্তনুর্নিধনং গতঃ।
তস্য দিৎসুরহং শ্রাদ্ধং গঙ্গাদ্বারমুপাগমম্ ॥১১॥
তত্রাগম্য পিতুঃ পুত্র ! শ্রাদ্ধকর্ম্মসমারভম্।
মাতা মে জাহ্নবী চাত্র সাহায্যমকরোত্তদা ॥১২॥
ততোঽগ্রতস্ততঃ সিদ্ধানুপবেশ্য বহূনৃষীন্।
তোয়প্রদানাৎ প্রভৃতি কার্য্যাণ্যহমথারভম্ ॥১৩॥

---

ভারতকৌমুদী

কস্মাদিতি। পূজয়ন্তি প্রশংসন্তি। শস্যতে প্রশস্যতে ॥৮॥
কস্মাদিতি। পরমং শ্রেষ্ঠম্, ব্রবীহি ব্রূহি ॥৯॥
শৃণ্বিতি। জাতরূপস্য স্বর্ণস্য সমুৎপত্তিম্ ॥১০॥
পিতেতি। নিধনং মৃত্যুম্। দিৎসুর্দাতুমিচ্ছুঃ ॥১১॥
তত্রেতি। সমারভম্ অহমারব্ধবান্ ॥১২॥
তত ইতি। ততস্তদনন্তরম্, ততস্তস্য শ্রাদ্ধস্য অগ্রতঃ সম্মুখে ॥১৩॥

---

কি জন্যই বা পণ্ডিতেরা স্বর্ণদানের প্রশংসা করেন এবং কি নিমিত্তই বা যজ্ঞকার্য্যে স্বর্ণ দক্ষিণাতে প্রশস্ত বলা হয় ? ॥৮॥

কি জন্যই বা স্বর্ণ ভূমি ও গো অপেক্ষা পবিত্র ও শ্রেষ্ঠ এবং কি নিমিত্তই বা স্বর্ণ দক্ষিণা বিষয়ে প্রশস্ত ? পিতামহ ! আপনি সেই সমস্ত বিষয় বলুন' ॥৯॥

ভীষ্ম বলিলেন—'রাজা ! স্বর্ণের উৎপত্তি, সে বিষয়ে বহু কারণ এবং আমি যাহা অনুভব করিয়াছি, তাহা তুমি অবহিত হইয়া বিস্তরক্রমে শ্রবণ কর ॥১০॥

আমার পিতা তেজস্বী শান্তনুর মৃত্যু হইল ; আমি তাঁহার শ্রাদ্ধ করিবার জন্য গঙ্গাদ্বারে গমন করিলাম ॥১১॥

পুত্র ! আমি সে স্থানে যাইয়া পিতার শ্রাদ্ধকার্য্য আরম্ভ করিলাম ; তখন আমার মাতা গঙ্গাদেবী আসিয়া তাহাতে সাহায্য করিতে লাগিলেন ॥১২॥

তাহার পর আমি সেই শ্রাদ্ধীয় দ্রব্যের সম্মুখে বহুতর সিদ্ধ ঋষিকে উপবেশন করাইয়া জলদান প্রভৃতি কার্য্য আরম্ভ করিলাম ॥১৩॥

তৎ সমাপ্য যথোদ্দিষ্টং পূর্বকর্ম্মসমাহিতঃ।
দাতুং নির্বপণং সম্যগ্ যথাবদহমারভম্ ॥১৪॥
ততস্তং দর্ভবিন্যাসং ভিত্ত্বা সুরুচিরাঙ্গদঃ।
প্রলম্বাভরণো বাহুরুদতিষ্ঠদ্বিশাংপতে ! ॥১৫॥
তমুত্থিতমহং দৃষ্ট্বা পরং বিস্ময়মাগমম্।
প্রতিগ্রহীতা সাক্ষান্মে পিতেতি ভরতর্ষভ ! ॥১৬॥
ততো মে পুনরেবাসীৎ সংজ্ঞা সঞ্চিন্ত্য শাস্ত্রতঃ।
নায়ং বেদেষু বিহিতো বিধির্হস্ত ইতি প্রভো !।
পিণ্ডো দেয়ো নরেণেহ ততো মতিরভূন্মম ॥১৭॥
সাক্ষান্নেহ মনুষ্যস্য পিণ্ডং হি পিতরঃ ক্বচিৎ;
গৃহ্ণন্তি বিহিতং চেত্থং পিণ্ডো দেয়ঃ কুশেষ্বিতি ॥১৮॥
ততোঽহং তদনাদৃত্য পিতুর্হস্তনিদর্শনম্।
শাস্ত্রপ্রামাণ্যসূক্ষ্মস্তু বিধিং পিণ্ডস্য সংস্মরন্ ॥১৯॥

ভারতকৌমুদী

তদিতি। নির্ব্বপণং তর্পণতোয়াদিকম্ ॥১৪॥

তত ইতি। দর্ভবিন্যাসং পিণ্ডাদিদানায় আস্তৃতকুশসমূহম্, সুরুচিরম্ অঙ্গদম্ অলঙ্কারবিশেষো যস্মিন্ সঃ, প্রলম্বং লম্বিতঞ্চ আভরণং যস্য সঃ ॥১৫॥

তমিতি। তং বাহুম্, পরমত্যন্তম্ ॥১৬॥

তত ইতি। সংজ্ঞা জ্ঞানম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৭॥

সাক্ষাদিতি। বিহিতং শাস্ত্রেণ, দেয়ঃ স্থাপনীয়ঃ ॥১৮॥

ক্রমে আমি একাগ্রচিত্ত হইয়া শাস্ত্রোক্ত সেই পূর্বকর্ম্ম সমাপ্ত করিয়া, সমীচীনভাবে তর্পণের জলপ্রভৃতি দান করিতে আরম্ভ করিলাম ॥১৪॥

নরনাথ ! তাহার পর অতি সুন্দরাঙ্গদযুক্ত ও লম্বিত ভূষণসমন্বিত একখানি বাহু সেই আস্তৃত দর্ভ ভেদ করিয়া উত্থিত হইল ॥১৫॥

ভরতশ্রেষ্ঠ ! উত্থিত সেই হস্ত দেখিয়া 'আমার পিতা সাক্ষাৎ প্রতিগ্রহ করিতেছেন' ইহা ভাবিয়া আমি অত্যন্ত বিস্ময়াপন্ন হইলাম ॥১৬॥

রাজা ! তাহার পর শাস্ত্রানুসারে ভাবিয়া আবার আমার এইরূপ বুদ্ধি হইল যে, 'মানুষ পিতার হস্তে পিণ্ড দান করিবে' এইরূপ বিধি বেদে বিহিত হয় নাই। তাহার পর আমার এইরূপ ধারণা হইল—॥১৭॥

পিতৃগণ কখনও মানুষের দত্তপিণ্ড সাক্ষাৎ গ্রহণ করেন না ; 'কুশের উপরেই পিণ্ডদান করিবে' এইরূপই বেদে বিহিত আছে ॥১৮॥

ততো দর্ভেষু তৎ সর্বমদদং ভরতর্ষভ ! ।
শাস্ত্রমার্গানুসারেণ তদ্বিদ্ধি মনুজর্ষভ ! ॥২০॥ (যুগ্মকম্)
ততঃ সোঽন্তর্হিতো বাহুঃ পিতুর্মম নরাধিপ ! ।
ততো মাং দর্শয়ামাসুঃ স্বপ্নান্তে পিতরস্তথা ॥২১॥
প্রীয়মাণাস্তু মামূচুঃ প্রীতাঃ স্ম ভরতর্ষভ ! ।
বিজ্ঞানেন তবানেন যন্ন মুহ্যসি ধর্ম্মতঃ ॥২২॥
ত্বয়া হি কুর্বতা শাস্ত্রং প্রমাণমিহ পার্থিব ! ।
আত্মা ধর্ম্মঃ শ্রুতং বেদাঃ পিতরশ্চর্ষিভিঃ সহ ॥২৩॥
সাক্ষাৎ পিতামহো ব্রহ্মা গুরবোঽথ প্রজাপতিঃ ।
প্রমাণমুপনীতা বৈ স্থিতাশ্চ ন বিচালিতাঃ ॥২৪॥ (যুগ্মকম্)
তদিদং সম্যগারব্ধং ত্বয়াদ্য ভরতর্ষভ ! ।
কিন্তু ভূমের্গবাং চার্থে সুবর্ণং দীয়তামিতি ॥২৫॥

---

ভারতকৌমুদী

তত ইতি। হস্তস্য নিদর্শনং প্রদর্শনম্। শাস্ত্রপ্রামাণ্যে সূক্ষ্মং দুর্বোধম্। তৎ সর্ব্বং পিণ্ডজলাদিকম্ ॥১৯—২০॥

তত ইতি। দর্শয়ামাসুরাত্মানমিতি শেষঃ ॥২১॥

প্রীয়েতি। বিজ্ঞানেন বিশিষ্টজ্ঞানেন শাস্ত্রস্যৈব প্রাধান্যবোধেনেত্যর্থঃ ॥২২॥

ত্বয়েতি। শ্রুতং শাস্ত্রজ্ঞানম্। প্রমাণং প্রামাণ্যম্, উপনীতাঃ প্রাপিতাঃ, স্থিতাশ্চ শিষ্টনিয়মা ইতি শেষঃ ॥২৩—২৪॥

---

ভরতশ্রেষ্ঠ ! তদনন্তর আমি পিতার সেই হস্ত প্রদর্শনের আদর না করিয়া পিণ্ডদান সম্বন্ধে শাস্ত্রের সূক্ষ্ম বিধি স্মরণ করিতে থাকিয়া, পরে কুশের উপরেই সেই সমস্ত সমর্পণ করিলাম। নরশ্রেষ্ঠ ! ইহা তুমি অবগত হও যে, তাহা আমি শাস্ত্রানুসারেই করিয়াছিলাম ॥১৯—২০॥

নরনাথ ! তাহার পর সেই হস্ত অন্তর্হিত হইল। তদনন্তর পিতৃগণ স্বপ্ন মধ্যে আমাকে দর্শন দান করিলেন ॥২১॥

এবং তাঁহারা সন্তুষ্ট হইয়া আমাকে বলিলেন—'ভরতশ্রেষ্ঠ ! তোমার এই বিশিষ্ট জ্ঞানে এবং তুমি যে ধর্ম্মে বিভ্রান্ত হও নাই তাহাতে আমরা সন্তুষ্ট হইয়াছি ॥২২॥

ক্ষত্রিয়শ্রেষ্ঠ ! তুমি শাস্ত্রকে প্রমাণ করিয়া আজ আত্মা, ধর্ম্ম, শাস্ত্রজ্ঞান, বেদ, পিতৃগণ, ঋষিগণের সহিত সাক্ষাৎ পিতামহ ব্রহ্মা, গুরুগণ ও প্রজাপতিকে প্রামাণ্যে উপস্থিত করিয়াছ এবং শিষ্টনিয়মও লঙ্ঘন কর নাই ॥২৩-২৪॥

এবং বয়ঞ্চ ধর্ম্মজ্ঞ ! সর্ব্বে চাস্মৎপিতামহাঃ।
পাবিতা বৈ ভবিষ্যন্তি পাবনং পরমং হি তৎ ॥২৬॥
দশপূর্বান্ দশৈবান্যাংস্তথা সন্তারয়ন্তি তে।
সুবর্ণং যে প্রয়চ্ছন্তি এবং মৎপিতরোঽব্রুবন্ ॥২৭॥
ততোঽহং বিস্মিতো রাজন্ ! প্রতিবুদ্ধো বিশাংপতে !।
সুবর্ণদানেঽকরবং মতিঞ্চ ভরতর্ষভ ! ॥২৮॥
ইতিহাসমিমং চাপি শৃণু রাজন্ ! পুরাতনম্।
জামদগ্ন্যং প্রতি বিভো ! ধন্যমায়ুষ্যমেব চ ॥২৯॥
জামদগ্ন্যেন রামেণ তীব্ররোষান্বিতেন বৈ।
ত্রিঃসপ্তকৃত্বঃ পৃথিবী কৃতা নিঃক্ষত্রিয়া পুরা ॥৩০॥

---

ভারতকৌমুদী

তদিতি। আরব্ধমনুষ্ঠিতম্। অর্থে প্রতিনিধিত্ববিষয়ে ॥২৫॥

এবমিতি। এবং সুবর্ণদানে কৃতে সতি। তৎ সুবর্ণম্ ॥২৬॥

দশেতি। পূর্ব্বান্ পূর্ব্বপুরুষান্, অন্যান্ পরপুরুষান্ ॥২৭॥

তত ইতি। প্রতিবুদ্ধো লব্ধবুদ্ধিঃ। অকরবং কৃতবান্ ॥২৮॥

ইতীতি। ইতিহাসং বৃত্তান্তম্। এতচ্চ সযুক্তিকং বহুশ এব প্রাগুক্তম্। জামদগ্ন্যং রামং প্রতি তদ্বিষয়কমিত্যর্থঃ ॥২৯॥

জামদগ্ন্যেনেতি। ত্রিঃসপ্তকৃত্ব একবিংশতিবারং ॥৩০॥

ভরতশ্রেষ্ঠ! তুমি আজ সমীচীন কার্য্যেরই অনুষ্ঠান করিয়াছ; কিন্তু ভূমি ও ধেনুর নিমিত্ত স্বর্ণ দান কর ॥২৫॥

ধর্ম্মজ্ঞ! স্বর্ণ দান করিলে আমরা এবং আমাদের পিতৃগণ ইঁহারা সকলেই পবিত্রীকৃত হইবেন। কারণ, স্বর্ণ অত্যন্ত পবিত্রতাজনক ॥২৬॥

যাঁহারা স্বর্ণ দান করেন, তাঁহারা পূর্ববর্ত্তী দশ পুরুষ এবং পরবর্ত্তী দশ পুরুষকে উদ্ধার করিয়া থাকেন; এইরূপ আমার পিতৃগণ বলিয়াছিলেন ॥২৭॥

ভরতশ্রেষ্ঠ নরনাথ রাজা! তাহার পর আমি বিস্মিত হইলাম, জ্ঞান লাভ করিলাম এবং স্বর্ণ দানে ইচ্ছা করিলাম ॥২৮॥

প্রভাবশালী রাজা! পুণ্যজনক ও আয়ুষ্কর পরশুরামের এই প্রাচীন বৃত্তান্ত শ্রবণ কর ॥২৯॥

পূর্ব্বকালে জমদগ্নিনন্দন রাম, অত্যন্ত ক্রুদ্ধ হইয়া পৃথিবীকে একবিংশতিবার নিঃক্ষত্রিয় করিয়াছিলেন ॥৩০॥

তত্তো জিত্বা মহীং কৃৎস্নাং রামো রাজীবলোচনঃ।
আজহার ক্রতুং বীরো ব্রহ্মক্ষত্রেণ পূজিতম্ ॥৩১॥
বাজিমেধং মহারাজ! সর্ব্বকামসমন্বিতম্।
পাবনং সর্বভূতানাং তেজোদ্যুতিবিবর্দ্ধনম্ ॥৩২॥ (যুগ্মকম্)
বিপাপ্মা চ স তেজস্বী তেন ক্রতুফলেন চ।
নৈবাত্মনোঽথ লঘুতাং জামদগ্ন্যোঽধ্যগচ্ছত ॥৩৩॥
স তু ক্রতুবরেণেষ্ট্বা মহাত্মা দক্ষিণাবতা।
পপ্রচ্ছাগমসম্পন্নানৃষীন্ দেবাংশ্চ ভার্গব! ॥৩৪॥
পাবনং যৎ পরং নৃণামুগ্রে কর্ম্মণি বর্ত্ততাম্।
তদুচ্যতাং মহাভাগা ইতি জাতঘৃণোঽব্রবীৎ ॥৩৫॥
ইত্যুক্তা বেদশাস্ত্রজ্ঞাস্তমূচুস্তে মহর্ষয়ঃ।
রাম! বিপ্রাঃ সৎক্রিয়ন্তাং বেদপ্রামাণ্যদর্শনাৎ ॥৩৬॥

ভারতকৌমুদী

তত ইতি। রাজীবলোচনঃ পদ্মনয়নঃ। আজহার অনুষ্ঠিতবান্। তেজো দ্যুতিং কান্তিঞ্চ বিবর্দ্ধয়তীতি তম্ ॥৩১—৩২॥

বিপাপ্মেতি। লঘুতাং বহুক্ষত্রিয়বধেন পাপজনিতন্যূনত্বম্ ॥৩৩॥

স ইতি। ইষ্ট্বা যাগং কৃত্বা। আগমসম্পন্নান্ শাস্ত্রজ্ঞান্ ॥৩৪॥

পাবনমিতি। উগ্রে হিংসারূপে। জাতঘৃণ আত্মন্যুৎপন্নজুগুপ্সঃ ॥৩৫॥

ইতীতি। সৎক্রিয়ন্তাং দানমানাভ্যামাদ্রিয়ন্তাম্ ॥৩৬॥

মহারাজ! তাহার পর পদ্মনয়ন ও মহাবীর রাম সমগ্র পৃথিবী জয় করিয়া ব্রাহ্মণ ও ক্ষত্রিয়গণের আদরযুক্ত, সর্বাভীষ্টসমন্বিত, সকল প্রাণীর পবিত্রতা-জনক এবং তেজ ও কান্তিবর্দ্ধক অশ্বমেধযজ্ঞের অনুষ্ঠান করিলেন ॥৩১—৩২॥

তেজস্বী জমদগ্নিনন্দন রাম, সেই যজ্ঞের ফলে নিষ্পাপ হইয়া পাপনিবন্ধন নিজের লঘুতা প্রাপ্ত হইলেন না ॥৩৩॥

ভৃগুবংশীয় মহাত্মা পরশুরাম, অশ্বমেধযজ্ঞ সমাপ্ত করিয়া তাহার দক্ষিণা বিষয়ে শাস্ত্রজ্ঞ ঋষিগণ ও দেবগণের নিকট জিজ্ঞাসা করিলেন—॥৩৪॥

'মহাভাগগণ! হিংসারূপ ভয়ঙ্কর কার্য্যে ব্যাপৃত মনুষ্যগণের পক্ষে যাহা পবিত্রতাজনক, সেই দ্রব্যের নাম আপনারা বলুন?' ইহা তিনি নিজের উপরে ঘৃণাযুক্ত হইয়াই বলিয়াছিলেন ॥৩৫॥

ভূয়শ্চ বিপ্রর্ষিগণাঃ প্রষ্টব্যাঃ পাবনং প্রতি।
তে যদ্‌ব্রূয়ুর্ম্মহাপ্রাজ্ঞাস্তচ্চৈব সমুদাচর ॥৩৭॥
ততো বসিষ্ঠং দেবর্ষিমগস্ত্যমথ কাশ্যপম্।
তমেবার্থং মহাতেজাঃ পপ্রচ্ছ ভৃগুনন্দনঃ ॥৩৮॥
জাতা মতির্মে বিপ্রেন্দ্রাঃ! কথং পূয়েয়মিত্যুত।
কেন বা কর্ম্মযোগেন প্রদানেনেহ কেন বা ॥৩৯॥
যদি বোঽনুগ্রহকৃতা বুদ্ধির্মাং প্রতি সত্তমাঃ!।
প্রব্রূত পাবনং কিং মে ভবেদিতি তপোধনাঃ! ॥৪০॥
ঋষয় উচুঃ।
গাশ্চ ভূমিঞ্চ বিত্তঞ্চ দত্ত্বেহ ভৃগুনন্দন!।
পাপকৃৎ পূয়তে মর্ত্ত্য ইতি ভার্গব! শুশ্রুম ॥৪১॥

---

ভারতকৌমুদী

ভূয় ইতি। পাবনং প্রতি পবিত্রতাবিষয়ে, সমুদাচর বিধেহি ॥৩৭॥
তত ইতি। তমেবার্থং পবিত্রতাজনকবিষয়ম্ ॥৩৮॥
জাতেতি। পূয়েয়ং পবিত্রো ভবেয়ম্ ॥৩৯॥
যদীতি। বো যুষ্মাকম্। হে সত্তমাঃ! সাধুশ্রেষ্ঠাঃ! ॥৪০॥
গা ইতি। বিত্তং ধনম্। পূয়তে পবিত্রো নিষ্পাপো ভবতি ॥৪১॥

---

রাম এইরূপ বলিলে সেই বেদশাস্ত্রজ্ঞ মহর্ষিরা রামকে বলিলেন—'রাম! তুমি বেদের প্রামাণ্য দেখিয়া ব্রাহ্মণগণের সৎকার কর ॥৩৬॥

পবিত্রতা বিষয়ে পুনরায় তুমি ব্রহ্মর্ষিগণের নিকট জিজ্ঞাসা কর; সেই মহাপ্রাজ্ঞ ব্রহ্মর্ষিরা যাহা বলেন, তুমি তাহাই কর' ॥৩৭॥

তাহার পর মহাতেজা রাম দেবর্ষি বসিষ্ঠ, অগস্ত্য ও কাশ্যপের নিকট সেই বিষয়ই জিজ্ঞাসা করিলেন—॥৩৮॥

'ব্রাহ্মণশ্রেষ্ঠগণ! আমি কিপ্রকারে অর্থাৎ কোন্ কর্ম্ম বা কোন্ দানদ্বারা পবিত্র হইব; এইরূপ বুদ্ধি আমার জন্মিয়াছে ॥৩৯॥

সাধুশ্রেষ্ঠ তপোধনগণ! যদি আমার উপরে আপনাদের অনুগ্রহবুদ্ধি হয়, তাহা হইলে বলুন, আমার পবিত্রতাজনক কি হইবে' ॥৪০॥

ঋষিরা বলিলেন—'ভৃগুনন্দন! আমরা শুনিয়াছি যে, এই জগতে পাপকারী মানুষ গো, ভূমি ও ধন দান করিয়া নিষ্পাপ হয় ॥৪১॥

অন্যদ্দানং তু বিপ্রর্ষে ! শ্রূয়তাং পাবনং মহৎ ।
দিব্যমত্যদ্ভুতাকারমপত্যং জাতবেদসঃ ॥৪২॥
দগ্ধ্বা লোকান্ পুরা বীর্য্যাৎ সম্ভূতমিহ শুশ্রুম ।
সুবর্ণমিতি বিখ্যাতং তদ্দদৎ সিদ্ধিমেষ্যসি ॥৪৩॥
ততোঽব্রবীদ্বসিষ্ঠস্তং ভগবান্ সংশিতব্রতঃ ।
শৃণু রাম ! যথোৎপন্নং সুবর্ণমনলপ্রভম্ ॥৪৪॥
ফলং দাস্যতি তে যত্তু দানে পরমিহোচ্যতে ।
সুবর্ণং যচ্চ যস্মাচ্চ যথা চ গুণবত্তরম্ ॥৪৫॥
তন্নিবোধ মহাবাহো ! সর্ব্বং নিগদতো মম ।
অগ্নীষোমাত্মকমিদং সুবর্ণং বিদ্ধি নিশ্চয়ম্ ॥৪৬॥ (যুগ্মকম্)
অজোঽগ্নির্বরুণো মেষঃ সূর্য্যোঽশ্ব ইতি দর্শনম্ ।
কুঞ্জরাশ্চ মৃগা নাগা মহিষাশ্চাসুরা ইতি ॥৪৭॥

---

ভারতকৌমুদী

অন্যদিতি। দানং দেয়ং দ্রব্যম্। অপত্যং জাতম্, জাতবেদসো বহ্নেঃ ॥৪২॥
দগ্ধ্বেতি। সম্ভূতমুৎপন্নম্। দদৎ বিতরন্ ॥৪৩॥
তত ইতি। সংশিতব্রতো দৃঢ়শাস্ত্রোক্তনিয়মঃ ॥৪৪॥
ফলমিতি। পরমুৎকৃষ্টম্। নিবোধ শৃণু। নিশ্চয়ং কৃত্বেতি শেষঃ ॥৪৫—৪৬॥
অজ ইতি। অগ্নিরগ্নিদৈবতঃ, অজশ্ছাগঃ। এবমন্যত্র। নাগা নাগদৈবতাঃ ॥৪৭॥

ভারতভাবদীপঃ

উক্তমিতি ॥১॥ ন শুভা অশুভা ॥২॥ পূয়ন্তে শুধ্যন্তি ॥৩—৩২॥ লঘুতাং নিষ্পাপতাম্ ॥৩৩-৪৬॥

---

ব্রহ্মর্ষি ! অলৌকিক, অদ্ভুতাকৃতি, অগ্নি হইতে উৎপন্ন এবং অত্যন্ত পবিত্রতাজনক অন্য একটী দেয় দ্রব্যের বিষয় আপনি শ্রবণ করুন ॥৪২॥

আমরা শুনিয়াছি যে, পূর্ব্বকালে সুবর্ণনামে বিখ্যাত দ্রব্য আপন শক্তির গুণে লোক দগ্ধ করিয়া উৎপন্ন হইয়াছিল ; আপনি তাহা দান করিয়া সিদ্ধি লাভ করিবেন ॥৪৩॥

তাহার পর দৃঢ়নিয়মশালী ভগবান্ বসিষ্ঠ রামকে বলিলেন—'রাম ! অগ্নির ন্যায় প্রভাবশালী সুবর্ণ যে ভাবে উৎপন্ন হইয়াছিল, তাহা তুমি শ্রবণ কর ॥৪৪॥

মহাবাহু রাম ! যে বস্তু দান করিলে তোমার গুরুতর ফল দান করিবে। সুবর্ণ যাহা যাহা হইতে উৎপন্ন হইয়াছে এবং যেরূপ গুণশালী, সে সমস্তই আমি বলিতেছি ; তুমি তাহা শ্রবণ কর। তুমি এই সুবর্ণকে নিশ্চিতভাবে অগ্নীষোম-স্বরূপ অবগত হও ॥৪৫—৪৬॥

কুক্কুটাশ্চ বরাহাশ্চ রাক্ষসা ভৃগুনন্দন!।
ইড়া গাবঃ পয়ঃ সোমো ভূমিরিত্যেব চ স্মৃতিঃ ॥৪৮॥
জগৎ সর্ব্বঞ্চ নির্ম্মথ্য তেজোরাশিঃ সমুত্থিতঃ।
সুবর্ণমেভ্যো বিপ্রর্ষে! রত্নং পরমমুত্তমম্ ॥৪৯॥
এতস্মাৎ কারণাদ্দেবা গন্ধর্ব্বোরগরাক্ষসাঃ।
মনুষ্যাশ্চ পিশাচাশ্চ প্রয়তা ধারয়ন্তি তৎ ॥৫০॥
মুকুটৈরঙ্গদযুতৈরলঙ্কারৈঃ পৃথগ্‌বিধৈঃ।
সুবর্ণবিকৃতৈস্তত্র বিরাজন্তে ভৃগূত্তম! ॥৫১॥

---

ভারতকৌমুদী

কুক্কুটা ইতি। ইড়া বাচঃ বাগ্‌দৈবতা গাবঃ, পয়ো দুগ্ধঞ্চ বাগ্‌দৈবতম্ ॥৪৮॥

জগদিতি। স তেজোরাশিরেব সুবর্ণম্। তচ্চ সুবর্ণম্ এভ্যঃ অজাদিভ্যঃ উত্তমং পরমং রত্নঞ্চ ॥৪৯॥

এতস্মাদিতি। প্রয়তাঃ সংযতাঃ সন্তঃ, তৎ সুবর্ণং ধারয়ন্তি ॥৫০॥

মুকুটৈরিতি। সুবর্ণেন বিকৃতৈর্বিশেষেণ কৃতৈর্ঘটিতৈঃ ॥৫১॥

ভারতভাবদীপঃ

অজ ইতি। অজাদীনামগ্ন্যাদিরূপত্বাত্তদ্দানং তল্লোকপ্রদম্; অসুররাক্ষসপদাভ্যামপি তল্লোকঃ ॥৪৭॥ বরাহশ্চ নির্ঋতিঃ, অস্য দানমল্পফলম্। ইড়াদয়ো ভূমিরূপা ইতি তদ্দানং মহাফলম্, ইড়েতি। ইড়াবান্ যজ্ঞঃ ॥৪৮॥ জগদিতি সুবর্ণদানং ব্রহ্মাণ্ডদানতুল্যমিতি ভাবঃ ॥৪৯—৮২॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥৭৩॥

---

ছাগের দেবতা অগ্নি, মেষের দেবতা বরুণ, অশ্বের দেবতা সূর্য্য, হস্তী ও মৃগের দেবতা নাগ এবং মহিষের দেবতা অসুর; ইহা শাস্ত্রে দেখা যায় ॥৪৭॥

ভৃগুনন্দন! কুক্কুট ও বরাহের দেবতা রাক্ষস, গো-দুগ্ধের দেবতা বাক্ এবং ভূমির দেবতা চন্দ্র—এইরূপই স্মৃতি রহিয়াছে ॥৪৮॥

ব্রহ্মর্ষি! একদা একটা তেজরাশি সমগ্র জগৎ মন্থন করিয়া উত্থিত হইয়াছিল, তাহাই সুবর্ণ; সেই সুবর্ণ এই ছাগপ্রভৃতি হইতে উত্তম এবং পরম রত্ন ॥৪৯॥

এই কারণেই দেবতা, গন্ধর্ব্ব, নাগ, রাক্ষস, মনুষ্য ও পিশাচগণ সংযত হইয়া সেই সুবর্ণ ধারণ করেন ॥৫০॥

ভৃগুবংশশ্রেষ্ঠ! সেই দেবতাপ্রভৃতি সকলেই সুবর্ণঘটিত মুকুট, অঙ্গদ এবং অন্য প্রকার নানাবিধ অলঙ্কার দ্বারা শোভা পাইয়া থাকেন ॥৫১॥

তস্মাৎ সর্ব্বপবিত্রেভ্যঃ পবিত্রং পরমং স্মৃতম্ ।
ভূমের্গোভ্যোঽথ রত্নেভ্যস্তদ্বিদ্ধি মনুজর্ষভ ! ॥৫২॥
পৃথিবীং গাশ্চ দত্ত্বেহ যচ্চান্যদপি কিঞ্চন ।
বিশিষ্যতে সুবর্ণস্য দানং পরমকং বিভো ! ॥৫৩॥
অক্ষয়ং পাবনঞ্চৈব সুবর্ণমমরদ্যুতে ! ।
প্রয়চ্ছ দ্বিজমুখ্যেভ্যঃ পাবনং হ্যেতদুত্তমম্ ॥৫৪॥
সুবর্ণমেব সর্ব্বাসু দক্ষিণাসু বিধীয়তে ।
সুবর্ণং যে প্রযচ্ছন্তি সর্ব্বদাস্তে ভবন্ত্যুত ॥৫৫॥
দেবতাস্তে প্রযচ্ছন্তি যে সুবর্ণং দদত্যথ ।
অগ্নির্হি দেবতাঃ সর্বাঃ সুবর্ণঞ্চ তদাত্মকম্ ॥৫৬॥
তস্মাৎ সুবর্ণং দদতা দত্তাঃ সর্ব্বাঃ স্ম দেবতাঃ ।
ভবন্তি পুরুষব্যাঘ্র ! নহ্যতঃ পরমং বিদুঃ ॥৫৭॥

---

ভারতকৌমুদী

তস্মাদিতি। রত্নেভ্যো মুক্তাদিভ্যঃ, তৎ সুবর্ণম্ ॥৫২॥

পৃথিবীমিতি। বিশিষ্যতে উৎকর্ষেণ প্রশস্যতে ॥৫৩॥

অক্ষয়মিতি। এতৎ সুবর্ণদানম্, উত্তমং পাবনং পবিত্রতাজনকম্ ॥৫৪॥

সুবর্ণমিতি। সর্ব্বদাঃ সর্ব্ববস্তুদাতারঃ ॥৫৫॥

দেবতা ইতি। হি যস্মাৎ, অগ্নিঃ সর্ব্বা দেবতাঃ তাসাং মুখস্বরূপত্বাৎ "অগ্নির্বৈ দেবানাং মুখ"মিতি শ্রুতেঃ ॥৫৬॥

তস্মাদিতি। অতঃ সুবর্ণদানাৎ পরমমুত্তমং ন হি বিদুর্নয়ঃ ॥৫৭॥

---

অতএব নরশ্রেষ্ঠ ! আপনি সেই সুবর্ণকে সর্ব্বপ্রকার পবিত্র দ্রব্য হইতে অধিক পবিত্র এবং ভূমি, গো ও অন্য রত্ন হইতে শ্রেষ্ঠ বলিয়া অবগত হউন ॥৫২॥

প্রভাবশালী রাম ! এই জগতে মানুষ ভূমি, গো এবং অন্য যে কিছু দ্রব্য তাহা দান করিয়াও সুবর্ণ দানকে শ্রেষ্ঠ বলিয়া প্রশংসা করে ॥৫৩॥

দেবকান্তি রাম ! আপনি অক্ষয় ফল ও পবিত্রতাজনক সেই সুবর্ণ ব্রাহ্মণগণকে দান করুন। কারণ, এই সুবর্ণ দান উত্তম পবিত্রতাজনক ॥৫৪॥

ঋষিরা সমস্ত দক্ষিণা বিষয়েই সুবর্ণ দিবার বিধি দিয়াছেন এবং যাঁহারা সুবর্ণ দান করেন, তাঁহারা সর্ব্ববস্তুদাতাই হইয়া থাকেন ॥৫৫॥

যাঁহারা সুবর্ণ দান করেন, তাঁহারা দেবতাদিগকেই দান করেন। কারণ, অগ্নি সকল দেবতাস্বরূপ, আবার সুবর্ণ সেই অগ্নিস্বরূপ ॥৫৬॥

ভূয় এব চ মাহাত্ম্যং সুবর্ণস্য নিবোধ মে।
গদতো মম বিপ্রর্ষে! সর্বশাস্ত্রভৃতাংবর! ॥৫৮॥
ময়া শ্রুতমিদং পূর্বং পুরাণে ভৃগুনন্দন!।
প্রজাপতেঃ কথয়তো যথান্যায়ং তু তস্য বৈ ॥৫৯॥
শূলপাণের্ভগবতো রুদ্রস্য চ মহাত্মনঃ।
গিরৌ হিমবতি শ্রেষ্ঠে তদা ভৃগুকুলোদ্বহ!।
দেব্যা বিবাহে নির্বৃত্তে রুদ্রাণ্যা ভৃগুনন্দন! ॥৬০॥
সমাগমে ভগবতো দেব্যা সহ মহাত্মনঃ।
ততঃ সর্বে সমুদ্বিগ্না দেবা রুদ্রমুপাগমন্॥৬১॥ (যুগ্মকম্)
তে মহাদেবমাসীনং দেবীঞ্চ বরদামুমাম্।
প্রসাদ্য শিরসা সর্বে রুদ্রমূচুর্ভৃগূদ্বহ! ॥৬২॥
অয়ং সমাগমো দেব! দেব্যা সহ তবানঘ!।
তপস্বিনস্তপস্বিন্যা তেজস্বিন্যাতিতেজসঃ ॥৬৩॥

---

ভারতকৌমুদী

ভূয় ইতি। ভূয়ঃ পুনঃ। নিবোধ শৃণু ॥৫৮॥

ময়েতি। পুরাণে পূর্ব্বকালে। প্রজাপতের্ব্রহ্মণঃ ॥৫৯॥

শূলেতি। নির্বৃত্তে নিষ্পন্নে। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ। সমাগমে সম্মেলনে ॥৬০—৬১॥

ত ইতি। আসীনমুপবিষ্টম্, প্রসাদ্য প্রণামেন প্রসন্নীকৃত্য ॥৬২॥

---

অতএব পুরুষশ্রেষ্ঠ! যিনি সুবর্ণ দান করেন, তাঁহার সকল দেবতাকেই দান করা হয়। কারণ, মুনিরা সুবর্ণ দান অপেক্ষা উত্তম দান আর জানেন না ॥৫৭॥

সর্ব্বশাস্ত্রজ্ঞশ্রেষ্ঠ ব্রহ্মর্ষি! আমি পুনরায় বলিতেছি, আপনিও পুনরায় সুবর্ণের মাহাত্ম্য শ্রবণ করুন ॥৫৮॥

ভৃগুনন্দন! পূর্ব্বকালে ব্রহ্মা যথানিয়মে বলিতেছিলেন, আমিও ইহা পূর্ব্বকালে শুনিয়াছিলাম ॥৫৯॥

ভৃগুবংশশ্রেষ্ঠ রাম! পর্ব্বতশ্রেষ্ঠ হিমালয়ে পার্বতী দেবীর সহিত শূলপাণি ও মহাত্মা ভগবান্ মহাদেবের বিবাহ নিষ্পন্ন হইলে, পার্বতী দেবীর সহিত ভগবান্ মহাত্মা মহাদেবের সম্মেলন হইতে থাকিলে সকল দেবতা উদ্বিগ্ন হইয়া মহাদেবের নিকট গমন করিলেন ॥৬০—৬১॥

ভৃগুবংশশ্রেষ্ঠ! সেই দেবতারা সকলে মস্তক নমনপূর্ব্বক প্রণাম দ্বারা উপবিষ্ট মহাদেব ও বরদায়িনী উমাদেবীকে প্রসন্ন করিয়া মহাদেবকে বলিলেন—॥৬২॥

অমোঘতেজাস্ত্বং দেব ! দেবী চেয়মুমা তথা ।
অপত্যং যুবয়োর্দেব ! বলবন্তবিতা বিভো ! ॥৬৪॥
তন্নূনং ত্রিষু লোকেষু ন কিঞ্চিচ্ছেষয়িষ্যসি ।
তদেভ্যঃ প্রণতেভ্যস্ত্বং দেবেভ্যঃ পৃথুলোচন ! ॥৬৫॥
বরং প্রযচ্ছ লোকেশ ! ত্রৈলোক্যহিতকাম্যয়া ।
অপত্যার্থং নিগৃহ্লীষ্ব তেজঃ পরমকং বিভো ! ॥৬৬॥ (যুগ্মকম্)
ত্রৈলোক্যসারৌ হি যুবাং লোকং সন্তাপয়িষ্যথঃ ।
তদপত্যং হি যুবয়োর্দেবানভিভবেৎ ধ্রুবম্ ॥৬৭॥
ন হি তে পৃথিবী দেবী ন চ দ্যৌর্ন দিবং বিভো !
নেদং ধারয়িতুং শক্তাঃ সমস্তা ইতি মে মতিঃ ॥৬৮॥
তেজঃপ্রভাবনির্দগ্ধং তস্মাৎ সর্বমিদং জগৎ ।
তস্মাৎ প্রসাদং ভগবন্ ! কর্ত্তুমর্হসি নঃ প্রভো ! ॥৬৯॥

---

ভারতকৌমুদী

অয়মিতি। সমাগমো রতিসংসর্গো বর্ত্ততে ॥৬৩॥

অমোঘেতি। অমোঘতেজা অব্যর্থবীর্য্যঃ। বলবন্মহাবলম্ ॥৬৪॥

তদিতি। শেষয়িষ্যসি শেষং রক্ষিষ্যসি সর্ব্বমেব সংহরিষ্যসীত্যর্থঃ। হে পৃথুলোচন ! বিশালনয়ন ! তেজো বীর্য্যম্ ॥৬৫—৬৬॥

ত্রৈলোক্যেতি। ত্রৈলোক্যস্য সারৌ শ্রেষ্ঠৌ ॥৬৭॥

নহীতি। দ্যৌর্গগনম্, দিবং স্বর্গঃ, ইদং তব তেজঃ ॥৬৮॥

---

'নিষ্পাপ দেব! আপনি তপস্বী ও অতিতেজা এবং সেই দেবীও তপস্বিনী ও তেজস্বিনী ; এইরূপ দেবীর সহিত আপনার সঙ্গম চলিতেছে ॥৬৩॥

দেব ! আপনি অব্যর্থ বীর্য্য এবং এই উমাদেবীও সেইরূপই বটেন ; অতএব প্রভু ! দেব ! আপনাদের সন্তান বলবানই হইবে ॥৬৪॥

অতএব নিশ্চয়ই আপনি ত্রিভুবনে কাহাকেও অবশিষ্ট রাখিবেন না ; সুতরাং বিশালনয়ন জগদীশ্বর ! আপনি ত্রিভুবনের হিতকামনায় এই অবনত দেবগণকে বর দান করুন ; প্রভু ! আপনি আপনার সন্তানজনক উত্তম তেজ নিগৃহীত করুন ॥৬৫—৬৬॥

আপনারা ত্রিভুবনের সার এবং ত্রিভুবনকেই সন্তপ্ত করিতে পারেন ; সুতরাং আপনাদের সন্তানও নিশ্চয়ই দেবগণকে অভিভূত করিবে ॥৬৭॥

প্রভু ! পৃথিবী, আকাশ ও স্বর্গ আপনার তেজ ধারণ করিতে সমর্থ হইবে না ॥৬৮॥

ন দেব্যাং সম্ভবেৎ পুত্রো ভবতঃ সুরসত্তম !।
ধৈর্য্যাদেব নিগৃহ্লীষ তেজো জ্বলিতমুত্তমম্ ॥৭০॥
ইতি তেষাং কথয়তাং ভগবান্ বৃষভধ্বজঃ।
এবমস্ত্বিতি দেবাংস্তান্ বিপ্রর্ষে! প্রত্যভাষত ॥৭১॥
ইত্যুক্ত্বা চোর্দ্ধমনয়দ্রেতো বৃষভবাহনঃ।
ঊর্দ্ধরেতাঃ সমভবত্ততঃ প্রভৃতি চাপি সঃ ॥৭২॥
রুদ্রাণীতি ততঃ ক্রুদ্ধা প্রজোচ্ছেদে তদা কৃতে।
দেবানথাব্রবীত্তত্র স্ত্রীভাবাৎ পরুষং বচঃ ॥৭৩॥
যস্মাদপত্যকামো বৈ ভর্ত্তা মে বিনিবর্ত্তিতঃ।
তস্মাৎ সর্বে সুরা যূয়মনপত্যা ভবিষ্যথ ॥৭৪॥
প্রজোচ্ছেদো মম কৃতো যস্মাদ্‌যুষ্মাভিরদ্য বৈ।
তস্মাৎ প্রজা বঃ খগমাঃ! সর্বেষাং ন ভবিষ্যতি ॥৭৫॥

---

ভারতকৌমুদী

তেজ ইতি। তেজঃপ্রভাবেণ নির্দগ্ধং ভবতীতি শেষঃ ॥৬৯॥
নেতি। নিগৃহ্লীষ নিবারয়, তেজো বীর্য্যম্ ॥৭০॥
ইতীতি। বৃষভধ্বজো মহাদেবঃ ॥৭১॥
ইতীতি। রেতঃ শুক্রম্। ঊর্দ্ধে রেতো যস্য সঃ ॥৭২॥
রুদ্রাণীতি। প্রজোচ্ছেদে সন্তানলোপে, দেবৈঃ কৃতে ॥৭৩॥
যস্মাদিতি। বিনিবর্ত্তিতঃ অপত্যজননান্নিবারিতঃ ॥৭৪॥

---

অতএব এই সমগ্র জগৎ আপনার তেজের প্রভাবে দগ্ধ হইয়া যাইবে; সুতরাং ভগবন্! প্রভু! আপনি আমাদের উপরে অনুগ্রহ করুন ॥৬৯॥

দেবশ্রেষ্ঠ! এই দেবীর গর্ভে আপনার পুত্র না হয়; এই জন্য আপনি ধৈর্য্যের গুণেই জ্বলিত উত্তম আপনার তেজ নিবারণ করুন' ॥৭০॥

ব্রহ্মর্ষি! সেই দেবতারা এইরূপ বলিতে লাগিলে, ভগবান্ মহাদেব সেই দেবতাদের কথার প্রত্যুত্তর করিলেন—'এইরূপই হউক' ॥৭১॥

এই কথা বলিয়া, মহাদেব নিজের বীর্য্য উপরের দিকে নিলেন; তাহাতেই তিনি তদবধি ঊর্দ্ধরেতা হইলেন ॥৭২॥

তখন দেবতারা সন্তান উৎপত্তির নিবৃত্তি করিলে উমাদেবী ক্রুদ্ধ হইয়া স্ত্রীস্বভাববশতঃ দেবগণকে নিষ্ঠুর কথা বলিলেন—॥৭৩॥

'দেবগণ! আপনারা যখন সন্তানকামী আমার স্বামীকে নিবারণ করিলেন, তখন আপনারা সকলে সন্তানশূন্য হইবেন ॥৭৪॥

পাবকস্তু ন তত্রাসীচ্ছাপকালে ভৃগূদ্বহ।।
দেবা দেব্যাস্তথা শাপাদনপত্যাস্ততোঽভবন্ ॥৭৬॥
রুদ্রস্তু তেজোঽপ্রতিমং ধারয়ামাস বৈ তদা।
প্রস্কন্নং তু ততস্তস্মাৎ কিঞ্চিত্তত্রাপতদ্ভুবি ॥৭৭॥
উৎপপাত তদা বহ্নৌ ববৃধে চাদ্ভুতোপমম্।
তেজস্তেজসি সংযুক্তমাত্মযোনিত্বমাগতম্ ॥৭৮॥
এতস্মিন্নেব কালে তু দেবাঃ শক্রপুরোগমাঃ।
অসুরস্তারকো নাম তেন সন্তাপিতা ভৃশম্ ॥৭৯॥
আদিত্যা বসবো রুদ্রা মরুতোঽথাশ্বিনাবপি।
সাধ্যাশ্চ সর্বে সন্ত্রস্তা দৈতেয়স্য পরাক্রমাৎ ॥৮০॥

ভারতকৌমুদী

প্রজেতি। হে খগমাঃ! আকাশচরা দেবাঃ!। বো যুষ্মাকম্ ॥৭৫॥

পাবক ইতি। পাবকো বহ্নিঃ, তত্র স্থানে। অতএব তত্রোপস্থিতানাং দেবানামেব শাপবিষয়তয়া বহ্নেস্তু তথাত্বাভাবান্নানপত্যত্বমিতি ভাবঃ ॥৭৬॥

রুদ্র ইতি। তেজো বীর্য্যম্। প্রস্কন্নং নির্গতম্ ॥৭৭॥

উদিতি। আত্মযোনিত্বং ব্যক্ত্যুৎপত্তৌ স্বয়ং কারণত্বম্ ॥৭৮॥

এতস্মিন্নিতি। শক্রপুরোগমা ইন্দ্রপ্রভৃতয়ঃ ॥৭৯॥

আদিত্যা ইতি। মরুতো বায়বঃ। দৈতেয়স্য তারকাসুরস্য ॥৮০॥

---

দেবগণ! আপনারা আজ যে হেতু আমার সন্তান নিবৃত্তি করিলেন, সেই হেতু আপনাদের সকলের আর সন্তান হইবে না' ॥৭৫॥

ভৃগুবংশশ্রেষ্ঠ! সেই শাপের সময়ে অগ্নিদেব সে স্থানে ছিলেন না; সুতরাং তদ্ভিন্ন দেবতারাই উমাদেবীর সেই শাপে তদবধি নিঃসন্তান হইলেন ॥৭৬॥

মহাদেব নিজের অতুলনীয় বীর্য্য তখন ধারণ করিলেন বটে; কিন্তু তাহার একটু অংশ নির্গত হইয়া ভূতলে পতিত হইল ॥৭৭॥

তখন সেই আশ্চর্য্য তেজ তেজোময় অগ্নিতে সংযুক্ত হইয়া উত্থিত হইল, বৃদ্ধি পাইল এবং নিজে নিজের (কোন পুরুষের) কারণ হইল ॥৭৮॥

এই সময়েই ইন্দ্রপ্রভৃতি দেবতারা তারকনামক কোন অসুরের অত্যাচারে অত্যন্ত সন্তপ্ত হইতেছিলেন ॥৭৯॥

আদিত্যগণ, বসুগণ, রুদ্রগণ, বায়ুগণ, অশ্বিনীকুমারদ্বয় ও সাধ্যেরা সকলে তারকাসুরের পরাক্রমে সন্ত্রস্ত হইয়াছিলেন ॥৮০॥

স্থানানি দেবতানাং হি বিমানানি পুরাণি চ।
ঋষীণাং চাশ্রমাশ্চৈব বভূবুরসুরৈর্হৃতাঃ ॥৮১॥
তে দীনমনসঃ সর্ব্বে দেবতা ঋষয়শ্চ যে।
প্রজগ্মুঃ শরণং দেবং ব্রহ্মাণমজরং বিভুম্ ॥৮২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে স্বর্ণোৎপত্তৌ ত্রিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ।

—:*:—

দেবা ঊচুঃ।

অসুরস্তারকো নাম ত্বয়া দত্তবরঃ প্রভো!।
সুরানৃষীংশ্চ ক্লিশ্নাতি বধস্তস্য বিধীয়তাম্ ॥১॥

ভারতকৌমুদী

স্থানানীতি। অসুরৈস্তারকানুচরৈঃ, হৃতা বিধ্বংসিতাঃ ॥৮১॥

ত ইতি। দীনমনসো বিষণ্ণচিত্তাঃ। অজরং পিতামহত্বেঽপি স্থিরযৌবনম্ ॥৮২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে ত্রিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

অসুর ইতি। দত্তো বরো যস্মৈ সঃ ॥১॥

---

তারকাসুরের অনুচর অসুরেরা দেবগণের স্থান, বিমান ও পুর এবং ঋষিগণের আশ্রম সকল বিধ্বস্ত করিতেছিল ॥৮১॥

সেই দেবতারা ও ঋষিরা সকলে তখন বিষণ্ণ চিত্ত হইয়া যাইয়া জরাশূন্য ও প্রভাবশালী ব্রহ্মার শরণাপন্ন হইলেন' ॥৮২॥

---

* '...চতুরশীতিতমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

তস্মাত্ত্বয়ং সমুৎপন্নমস্মাকং বৈ পিতামহ ! ।
পরিত্রায়স্ব নো দেব ! ন হ্যন্যা গতিরস্তি নঃ ॥২॥

ব্রহ্মোবাচ ।

সমোঽহং সর্ব্বভূতানামধর্ম্মং নেহ রোচয়ে ।
হন্যতাং তারকঃ ক্ষিপ্রং সুরর্ষিগণবাধিতা ॥৩॥
বেদা ধর্ম্মাশ্চ নোচ্ছেদং গচ্ছেয়ুঃ সুরসত্তমাঃ ! ।
বিহিতং পূর্বমেবাত্র ময়া বৈ ব্যেতু বো জ্বরঃ ॥৪॥

দেবা উচুঃ ।

বরদানাদ্ভগবতো দৈতেয়ো বলগর্ব্বিতঃ ।
দেবৈর্ন শক্যতে হন্তুং স কথং প্রশমং ব্রজেৎ ॥৫॥
স হি নৈব স্ম দেবানাং নাসুরাণাং ন রক্ষসাম্ ।
বধ্যঃ স্যামিতি জগ্রাহ বরং ত্বত্তঃ পিতামহ ! ॥৬॥

ভারতকৌমুদী

তস্মাদিতি। নঃ অস্মান্, অন্যা ত্বদ্ভিন্না ॥২॥

সম ইতি। অহং সর্ব্বভূতানাং সমঃ সমানঃ স্রষ্টৃত্বসামান্যাৎ ; তথাপি অধর্ম্মমিহ ন রোচয়ে। সুরর্ষিগণয়োর্বাধিতা পীড়য়িতা। অতএবাধর্ম্মকারিত্বাৎ স হন্যতামিতি ভাবঃ ॥৩॥

বেদা ইতি। অত্র তারকাসুরবধবিষয়ে ময়া পূর্ব্বমেব উপায়চিন্তনং বিহিতম্। ততশ্চ বো যুষ্মাকম্, জ্বরঃ সন্তাপঃ, ব্যেতু অপগচ্ছতু ॥৪॥

বরেতি। ভগবতো ভবতঃ, দৈতেয়স্তারকঃ ॥৫॥

---

দেবগণ বলিলেন—'প্রভু ! আপনি বর দিয়াছিলেন বলিয়া তারকাসুর দেবগণ ও ঋষিগণকে কষ্ট দিতেছে ; অতএব আপনি তাহার বধের বিধান করুন ॥১॥

পিতামহ ! তাহা হইতে আমাদের ভয় উৎপন্ন হইয়াছে ; অতএব দেব ! আপনি আমাদিগকে রক্ষা করুন ; আপনি ভিন্ন আমাদের অন্য গতি নাই' ॥২॥

ব্রহ্মা বলিলেন—'আমি সর্বপ্রাণীর পক্ষেই সমান ; কিন্তু আমার অধর্ম্ম অভিপ্রেত নহে ; সুতরাং দেবগণ ও ঋষিগণের উৎপীড়ক বলিয়া অধার্ম্মিক সেই তারকাসুরকে বধ কর ॥৩॥

দেবশ্রেষ্ঠগণ ! বেদ ও ধর্ম্ম উচ্ছেদ না পায় এই জন্যই আমি পূর্ব্বেই উহার বধের উপায় চিন্তা করিয়াছি ; অতএব তোমাদের মনের সন্তাপ দূর হউক' ॥৪॥

দেবগণ বলিলেন—'ভগবন্ ! আপনার বরদানের প্রভাবেই বলগর্ব্বিত তারকাসুরকে দেবতারা বধ করিতে পারিতেছেন না ; সুতরাং সে কি প্রকারে নিধন প্রাপ্ত হইবে ? ॥৫॥

দেবাশ্চ শপ্তা রুদ্রাণ্যা প্রজোচ্ছেদে পুরাকৃতে।
ন ভবিষ্যতি বোঽপত্যমিতি সর্বে জগৎপতে!॥৭॥

ব্রহ্মোবাচ।

হুতাশনো ন তত্রাসীচ্ছাপকালে সুরোত্তমাঃ!।
স উৎপাদয়িতাপত্যং বধায় ত্রিদশদ্বিষাম্ ॥৮॥
তদ্বৈ সর্ব্বানতিক্রম্য দেবদানবরাক্ষসান্।
মানুষ্যানথ গন্ধর্বান্নাগানথ চ পক্ষিণঃ॥৯॥
অস্ত্রেণামোঘপাতেন শক্ত্যা তৎ ঘাতয়িষ্যতি।
যতো বো ভয়মুৎপন্নং যে চান্যে সুরশত্রবঃ।১০॥ (যুগ্মকম্)
সনাতনো হি সঙ্কল্পঃ কাম ইত্যভিধীয়তে।
রুদ্রস্য তেজঃ প্রস্কন্নমগ্নৌ নিপতিতং চ যৎ॥১১॥
তত্তেজোঽগ্নির্মহদ্ভূতং দ্বিতীয়মিব পাবকম্।
বধার্থং দেবশত্রূণাং গঙ্গায়াং জনয়িষ্যতি॥১২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

স ইতি। হিশব্দো হেত্বর্থে, স্মশব্দঃ পাদপূরণে॥৬॥

দেবা ইতি। প্রজোচ্ছেদে অপত্যনিবৃত্তৌ, পুরাকৃতেঽস্মাভিঃ॥৭॥

হুতেতি। উৎপাদয়িতা জনয়িষ্যতি, ত্রিদশদ্বিষামসুরাণাম্॥৮॥

তদিতি। তৎ হুতাশনস্যাপত্যম্, অমোঘপাতেন অব্যর্থাঘাতেন, শক্ত্যা শক্তিনামকেন॥৯—১০॥

পিতামহ! সেই তারকাসুর আপনার নিকট হইতে এইরূপ বর গ্রহণ করিয়াছিল যে, আমি দেবগণ, অসুরগণ ও রাক্ষসগণের বধ্য হইব না'॥৬॥

জগৎপতি! ওদিকে পূর্ব্বে আমরা সন্তান উৎপত্তির ব্যাঘাত করিলে, দেবী রুদ্রাণী সকল দেবতাকেই অভিসম্পাত করিয়াছিলেন যে, 'তোমাদের সন্তান হইবে না'॥৭॥

ব্রহ্মা বলিলেন—'দেবশ্রেষ্ঠগণ! সেই শাপের সময়ে অগ্নি সেখানে ছিলেন না; সুতরাং তিনিই অসুরগণের বধের জন্য সন্তান উৎপাদন করিবেন॥৮॥

সেই অগ্নির পুত্রই সমস্ত দেব, দানব, রাক্ষস, মানুষ, গন্ধর্ব্ব, নাগ ও পক্ষীকে অতিক্রম করিয়া শক্তিনামক অব্যর্থ অস্ত্রদ্বারা সেই তারকাসুরকে বধ করিবে; যে তারকাসুর হইতে তোমাদের ভয় উৎপন্ন হইয়াছে এবং অন্য যাঁহারা দেবগণের শত্রু আছে॥৯—১০॥

স তু নাবাপ তং শাপং নষ্টঃ স হুতভুক্ তদা।
তস্মাদ্বো ভয়হৃদ্দেবাঃ! সমুৎপৎস্যতি পাবকিঃ ॥১৩॥
অন্বিষ্যতাং বৈ জ্বলনস্তথা চাস্য নিযুজ্যতাম্।
তারকস্য বধোপায়ঃ কথিতো বৈ ময়ানঘাঃ! ॥১৪॥
ন হি তেজস্বিনাং শাপাস্তেজঃসু প্রভবন্তি বৈ।
বলান্যতিবলং প্রাপ্য দুর্বলানি ভবন্তি বৈ ॥১৫॥

---

ভারতকৌমুদী

সনেতি। সনাতনশ্চিরস্থায়ী। অতএব স খল্বগ্নিসন্তানস্তাদৃশেন কামেনৈব তমসুরং হনিষ্যতীতি ভাবঃ। প্রস্কন্নং নির্গতম্। তেজো বীর্য্যম্, পাবকমগ্নিম্, মহদ্ভূতং মহান্তং কঞ্চিৎ প্রাণিনম্ ॥১১—১২॥

স ইতি। সঃ অগ্নিঃ, নষ্টঃ স্থানান্তরস্থিতত্বাদদর্শনং গতঃ। ভয়হৃৎ ভীতিনাশকঃ, পাবকস্যাগ্নেরপত্যমিতি পাবকিঃ ॥১৩॥

অন্বিষ্যতামিতি। জ্বলনঃ অগ্নিঃ, তথা তারকাসুরবধায় ॥১৪॥

নমু বহ্ন্যবসন্নিহিতেঽপি দেবত্বসামান্যাৎ সোঽপি শাপবিষয় এবেত্যাহ নহীতি। শাপাস্তেজস্বিনাং তেজঃসু নহি প্রভবন্তি কিমপি কর্ত্তুং শক্নুবন্তি। অতএব স শাপঃ তেজস্বিনো বহ্নেঃ কিমপি কর্ত্তুং ন শক্নুয়াৎ। তথা বলবানপি স শাপঃ অতিবলমগ্নিং প্রাপ্য দুর্ব্বল এব ভবেদিতি ভাবঃ ॥১৫॥

ভারতভাবদীপঃ

অসুর ইতি ॥১—১২॥ নষ্টঃ অদর্শনং গতঃ ॥১৩—১৪॥ নমু সর্ব্বে সুরা ইত্যুদ্দিশ্য দেব্যাঃ শাপাৎ কথং বহ্নৌ ন শাপঃ? স তত্র নাসীদিতি চেত্তেন কিমিত্যত আহ—ন হীতি। বহ্নে-

---

চিরস্থায়ী সঙ্কল্পকেই কাম বলা হয়; সুতরাং মহাদেবের যে বীর্য্য নির্গত হইয়া অগ্নিতে পতিত হইয়াছিল; অগ্নিদেব দেবশত্রুগণের বধের জন্য সেই বীর্য্যকে গঙ্গাতে দ্বিতীয় অগ্নির ন্যায় কোন মহাপ্রাণীকে উৎপাদন করিবেন ॥১১—১২॥

সেই অগ্নি সেই শাপের বিষয় হন নাই। কারণ, তখন অগ্নি স্থানান্তরে ছিলেন। অতএব দেবগণ! তোমাদের ভয়নাশক অগ্নিদেবের এক পুত্র উৎপন্ন হইবে ॥১৩॥

অতএব দেবগণ! তোমরা এখন অগ্নির অন্বেষণ কর এবং তাঁহাকে সেই কার্য্যে নিযুক্ত কর। নিষ্পাপ দেবগণ! এই আমি তোমাদের নিকট তারকাসুরের বধের উপায় বলিলাম ॥১৪॥

অথবা অভিশাপ সকল তেজস্বিগণের তেজের বিষয়ে প্রভাব প্রকাশ করিতে পারে না এবং বলবান্ বস্তুও অতিবলের নিকটে দুর্বল হইয়া যায় ॥১৫॥

হন্যাদবধ্যান্ বরদানপি চৈব তপস্বিনঃ।
সঙ্কল্পাভিরুচিঃ কামঃ সনাতনতমোঽভবৎ ॥১৬॥
জগৎপতিরনির্দ্দেশ্যঃ সর্বগঃ সর্ব্বভাবনঃ।
হৃচ্ছয়ঃ সর্ব্বভূতানাং জ্যেষ্ঠো রুদ্রাদপি প্রভুঃ ॥১৭॥
অন্বিষ্যতাং স তু ক্ষিপ্রং তেজোরাশির্হুতাশনঃ।
স বো মনোগতং কামং দেবঃ সম্পাদয়িষ্যতি ॥১৮॥
এতদ্বাক্যমুপশ্রুত্য ততো দেবা মহাত্মনঃ।
জগ্মুঃ সংসিদ্ধসঙ্কল্পাঃ পর্য্যেষন্তো বিভাবসুম্ ॥১৯॥
ততস্ত্রৈলোক্যমৃষয়ো ব্যচিন্বন্ত সুরৈঃ সহ।
কাঙ্ক্ষন্তো দর্শনং বহ্নেঃ সর্ব্বে তদ্গতমানসাঃ ॥২০॥

ভারতকৌমুদী

হন্যাদিতি। সঙ্কল্পশ্চাসৌ অভিরুচিশ্চেতি সঃ, তপস্বিনঃ কামঃ অভিলাষঃ সনাতনতমঃ অতীবচিরস্থায়ী অভবৎ। অতএব তপস্বিনো বহ্নেঃ স কামঃ, অবধ্যানপি বরদানপি চ হন্যাৎ কিমুত তারকাসুরমিতি ভাবঃ ॥১৬॥

জগদিতি। প্রভুঃ প্রভাবশালী বহ্নিঃ, জগৎপতিঃ অনির্দ্দেশ্যস্তেজসি অনির্ব্বচনীয়ঃ, সর্ব্বগঃ সর্বস্থানগামী, সর্ব্বং কার্য্যং ভাবয়তি করোতীতি সর্ব্বভাবনঃ, সর্ব্বভূতানাং হৃদি শেতে বর্ত্তত ইতি হৃচ্ছয়ঃ রুদ্রাদপি জ্যেষ্ঠশ্চ। অতস্তদপত্যং তারকাসুরং হন্যাদেবেতি ভাবঃ ॥১৭॥

অন্বিষ্যতামিতি। বো যুষ্মাকং কামং তারকাসুরবধবিষয়মভিলাষম্ ॥১৮॥

এতদিতি। মহাত্মনো ব্রহ্মণঃ। পর্য্যেষন্তঃ অন্বিষ্যন্তঃ, বিভাবসুমগ্নিম্ ॥১৯॥

তত ইতি। ব্যচিন্বন্ত অন্বিষ্টবন্তঃ ॥২০॥

ভারতভাবদীপঃ

স্তেজস্বিত্বান্ন শাপো দৃশ্যতে ইতি ভাবঃ ॥১৫॥ কামঃ কাম্যমানো বহ্নিঃ, সঙ্কল্প অপত্যবিষয়স্তদর্থ-

সঙ্কল্প ও অভিরুচিনামক তপস্বীর অভিলাষ অতিচিরস্থায়ী হইয়াছিল; সুতরাং সেই তপস্বী অগ্নির অভিলাষ অবধ্য বরদাতাদিগকেও সংহার করিতে পারে ॥১৬॥

প্রভাবশালী অগ্নি জগতের নিয়ন্তা, অনির্ব্বচনীয়, সর্ব্বস্থানগামী, সর্বকার্য্য সাধন সমর্থ, সমস্ত প্রাণীর হৃদয়বর্ত্তী এবং মহাদেব হইতেও জ্যেষ্ঠ ॥১৭॥

দেবগণ! তোমরা সত্বর সেই তেজোরাশি অগ্নির অন্বেষণ কর; সেই অগ্নিদেব তোমাদের মনের অভিলাষ পূর্ণ করিবেন' ॥১৮॥

দেবতারা মহাত্মা ব্রহ্মার এই বাক্য শুনিয়া সিদ্ধসঙ্কল্প হইয়া অগ্নির অন্বেষণ করিবার জন্য সেস্থান হইতে চলিয়া গেলেন ॥১৯॥

পরেণ তপসা যুক্তাঃ শ্রীমন্তো লোকবিশ্রুতাঃ।
লোকানন্বচরন্ সিদ্ধাঃ সর্ব এব ভৃগূত্তম ! ॥২১॥
নষ্টমাত্মনি সংলীনং নাধিজগ্মুর্হুতাশনম্।
ততঃ সঞ্জাতসন্ত্রাসানগ্নিদর্শনলালসান্ ॥২২॥
জলেচরঃ ক্লান্তমনাস্তেজসাগ্নেঃ প্রদীপিতঃ।
উবাচ দেবান্ মণ্ডূকো রসাতলতলোত্থিতঃ ॥২৩॥ (যুগ্মকম্)
রসাতলতলে দেবাঃ বসত্যগ্নিরিতি প্রভো !।
সন্তাপাদিহ সম্প্রাপ্তঃ পাবকপ্রভবাদহম্ ॥২৪॥
স সংসুপ্তো জলে দেবা ভগবান্ হব্যবাহনঃ।
অপঃ সংসৃজ্য তেজোভিস্তেন সন্তাপিতা বয়ম্ ॥২৫॥

ভারতকৌমুদী

পরেণেতি। অন্বচরন্ অগ্নিমন্বেষ্টুং পর্য্যটিতবন্তঃ ॥২১॥
নষ্টমিতি। নষ্টমদর্শনং গতম্। প্রদীপিতঃ সন্তাপিতঃ, মণ্ডূকো ভেকঃ ॥২২—২৩॥
রসেতি। প্রভো ইতি দেবেষু কস্যচিৎ সম্বোধনম্। পাবকপ্রভবাৎ অগ্নিসঞ্জাতাৎ ॥২৪॥
স ইতি। হব্যবাহনঃ অগ্নিঃ, সংসৃজ্য সংযুক্তীকৃত্য ॥২৫॥

ভারতভাবদীপঃ

মভিরুচিঃ সর্ব্বতো রোচমানোঽভবদস্য ॥১৬—২১॥ নষ্টমদর্শনং গতম্, আত্মনি জলে, জলস্য

তাহার পর ঋষিরা সকলে দেবগণের সহিত মিলিত হইয়া অগ্নির দর্শন কামনা করিয়া তদ্‌গতচিত্তে ত্রিভুবন অন্বেষণ করিতে লাগিলেন ॥২০॥

ভৃগুবংশশ্রেষ্ঠ! মহাতপা, কান্তিসমন্বিত ও জগদ্বিখ্যাত সিদ্ধপুরুষেরা সকলেই অগ্নিকে অন্বেষণ করিতে থাকিয়া সমস্ত জগতে বিচরণ করিতে লাগিলেন ॥২১॥

কিন্তু তাঁহারা আত্মাতে সংলীন; সুতরাং দৃষ্টির অগোচর অগ্নিদেবকে অন্বেষণ করিয়া পাইলেন না। তাহার পর জলচারী অগ্নির তেজে সন্তপ্ত ও ক্লান্তচিত্ত এক ভেক পাতাল হইতে উত্থিত হইয়া উদ্বিগ্নচিত্ত ও অগ্নিদর্শনার্থী দেবগণকে বলিল—॥২২—২৩॥

'দেবগণ! প্রভু ইন্দ্র! অগ্নি পাতালে বাস করিতেছেন। আমি সেই অগ্নি-দেবেরই সন্তাপে সন্তপ্ত হইয়া এখানে আসিয়াছি ॥২৪॥

দেবগণ! ভগবান্ অগ্নিদেব নিজের তেজের সহিত জলকে সংযুক্ত করিয়া জলেই নিদ্রিত আছেন; আমরা তাঁহারই তেজে সন্তাপিত হইয়াছি ॥২৫॥

তস্য দর্শনমিষ্টং বো যদি দেবা বিভাবসোঃ।
তত্রৈনমধিগচ্ছধ্বং কার্য্যং বো যদি বহ্নিনা ॥২৬॥
গম্যতাং সাধয়িষ্যামো বয়ংহ্যগ্নিভয়াৎ সুরাঃ।
এতাবদুক্ত্বা মণ্ডূকস্ত্বরিতো জলমাবিশৎ ॥২৭॥
হুতাশনস্তু বুবুধে মণ্ডূকস্য চ পৈশুনম্।
শশাপ স তমাসাদ্য ন রসান্ বেৎস্যসীতি বৈ ॥২৮॥
তং বৈ সংযুজ্য শাপেন মণ্ডূকং ত্বরিতো যযৌ।
অন্যত্র বাসায় বিভুর্ন চাত্মানমদর্শয়ৎ ॥২৯॥
দেবাস্ত্বনুগ্রহং চক্রুর্মণ্ডূকানাং ভৃগূত্তম!।
যত্তচ্ছৃণু মহাবাহো! গদতো মম সর্বশঃ ॥৩০॥

ভারতকৌমুদী

তস্যেতি। বিভাবসোরগ্নেঃ, তত্র পাতালে ॥২৬॥

গম্যতামিতি সাধয়িষ্যামো গমিষ্যামঃ "প্রায়েণ ণ্যন্তকঃ সাধির্গমে স্থানে প্রযুজ্যতে" ইতি সাহিত্যদর্পণোক্তেঃ॥২৭॥

হুতেতি। পৈশুনং খলত্বং দেবানামনর্থকপাতালপ্রস্তাবনাভিপ্রায়াৎ ॥২৮॥

তমিতি। বিভুরগ্নিঃ, অদর্শয়দ্দেবান্ ॥২৯॥

দেবা ইতি। মণ্ডূকানাং সম্বন্ধে। যত্তদনুগ্রহণম্ ॥৩০॥

দেবগণ! আপনাদের যদি অগ্নির দর্শন অভীষ্ট হয় এবং আপনাদের অগ্নিদ্বারা যদি কোন কার্য্য থাকে, তাহা হইলে আপনারা পাতালে উঁহার নিকট গমন করুন ॥২৬॥

দেবগণ! আপনারা গমন করুন, আমিও অগ্নির ভয়ে অন্যত্র গমন করি'; এই পর্য্যন্ত বলিয়া ভেক সত্বর জলে প্রবেশ করিল ॥২৭॥

কিন্তু অগ্নি ভেকের সেই খল ব্যবহার বুঝিতে পারিলেন; সুতরাং তিনি ভেকের নিকট যাইয়া তাহাকে অভিসম্পাত করিলেন—'তুমি আর রসের অনুভব করিতে পারিবে না' ॥২৮॥

অগ্নিদেব ভেককে অভিসম্পাত করিয়া বাস করিবার জন্য সত্বর অন্যত্র গমন করিলেন; কিন্তু দেবগণকে আত্মদর্শন দিলেন না ॥২৯॥

ভৃগুবংশশ্রেষ্ঠ মহাবাহু! দেবতারা কিন্তু ভেকগণের উপরে অনুগ্রহ করিলেন। তাঁহারা যে অনুগ্রহ করিয়াছিলেন, আমি সে সমস্ত বলিতেছি; আপনি শ্রবণ করুন ॥৩০॥

দেবা উচুঃ।

অগ্নিশাপাদজিহ্বাপি রসজ্ঞানবহিষ্কৃতাঃ।
সরস্বতীং বহুবিধাং য়ূয়মুচ্চারয়িষ্যথ ॥৩১॥
বিলবাসং গতাংশ্চৈব নিরাহারানচেতসঃ।
গতাসূনপি সংশুষ্কান্ ভূমিঃ সন্ধারয়িষ্যতি।
তমোঘনায়ামপি বৈ নিশায়াং বিচরিষ্যথ ॥৩২॥
ইত্যুক্ত্বা তাং ততো দেবাঃ পুনরেব মহীমিমাম্।
পরীয়ুর্জ্বলনস্যার্থে ন চাবিন্দন্ হুতাশনম্ ॥৩৩॥
অথ তান্ দ্বিরদঃ কশ্চিৎ সুরেন্দ্রদ্বিরদোপমঃ।
অশ্বত্থস্থোঽগ্নিরিত্যেবমাহ দেবান্ ভৃগূদ্বহ! ॥৩৪॥
শশাপ জ্বলনঃ সর্বান্ দ্বিরদান্ ক্রোধমূর্চ্ছিতঃ।
প্রতীপা ভবতাং জিহ্বা ভবিত্রীতি ভৃগূদ্বহ! ॥৩৫॥

ভারতকৌমুদী

অগ্নীতি। অজিহ্বাপীতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। সরস্বতীং বাচম্ ॥৩১॥

বিলেতি। বিলবাসং গর্ত্তস্থিতিম্, অচেতসঃ প্রায়েণাচেতনান্, গতাসূন্ মৃতানপি যুষ্মান্। তমঃ অন্ধকারঃ, ঘনং নিবিড়ং যস্যাং তস্যাম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩২॥

ইতীতি। তান্ ভেকান্। পরীয়ুর্বিচেরুঃ, জ্বলনস্যার্থে অগ্নিনিমিত্তম্ ॥৩৩॥

অথেতি। দ্বিরদো হস্তী, সুরেন্দ্রদ্বিরদোপমঃ ঐরাবততুল্যঃ ॥৩৪॥

শশাপেতি। জ্বলনো বহ্নিঃ। প্রতীপা বিপর্য্যস্তা ॥৩৫॥

ভারতভাবদীপঃ

তেজোজন্যত্বাৎ ॥২২—২৭॥ ন রসানিতি রসনেন্দ্রিয়হীনো ভবিষ্যসীত্যর্থঃ ॥২৮—৩০॥ অজিহ্বা

দেবগণ বলিলেন—'ভেকগণ! তোমরা অগ্নির শাপে জিহ্বাশূন্য ও রসজ্ঞান বর্জ্জিত হইয়াও নানাবিধ বাক্য উচ্চারণ করিতে পারিবে ॥৩১॥

তোমরা গর্ত্তমধ্যে থাকিয়া আহারশূন্য, অচেতনপ্রায়, মৃত এবং শুষ্ক হইলেও ভূমি তোমাদিগকে ধারণ করিবেন; আর তোমরা নিবিড়ান্ধকারযুক্ত রাত্রিতেও বিচরণ করিতে পারিবে' ॥৩২॥

ভেকগণকে এইরূপ বলিয়া তাহার পর দেবতারা পুনরায় অগ্নির নিমিত্ত এই পৃথিবী বিচরণ করিতে লাগিলেন; কিন্তু অগ্নিকে পাইলেন না ॥৩৩॥

ভৃগুবংশশ্রেষ্ঠ! তাহার পর ঐরাবতহস্তীর তুল্য কোন হস্তী দেবগণকে বলিল—'অগ্নিদেব অশ্বত্থ বৃক্ষে রহিয়াছেন ॥৩৪॥

(৩২) ভূমিঃ সন্তারয়িষ্যতি⋯বঙ্গ বর্দ্ধ।

ইত্যুক্ত্বা নিঃসৃতোঽশ্বত্থাদগ্নির্বারণসূচিতঃ।
প্রবিবেশ শমীগর্ভমথ বহ্নিঃ সুষুপ্সয়া ॥৩৬॥
অনুগ্রহস্তু নাগানাং যং চক্রুঃ শৃণু তং প্রভো!।
দেবা ভৃগুকুলশ্রেষ্ঠ! প্রীত্যা সত্যপরাক্রমাঃ ॥৩৭॥

দেবা ঊচুঃ।

প্রতীপয়া জিহ্বয়াপি সর্বাহারং করিষ্যথ।
বাচং চোচ্চারয়িষ্যধ্বমুচ্চৈরব্যঞ্জিতাক্ষরাম্ ॥৩৮॥
ইত্যুক্ত্বা পুনরেবাগ্নিমনুসস্রুর্দিবৌকসঃ।
অশ্বত্থান্নিঃসৃতশ্চাগ্নিঃ শমীগর্ভমুপাবিশৎ ॥৩৯॥
শুকেন খ্যাপিতো বিপ্র! তং দেবাঃ সমুপাদ্রবন্।
শশাপ শুকমগ্নিস্তু বাগ্‌বিহীনো ভবিষ্যসি ॥৪০॥

ভারতকৌমুদী

ইতীতি। ইত্যুক্ত্বা বারণেন হস্তিনা সূচিতো জ্ঞাপিতো বহ্নিঃ অশ্বত্থান্নিঃসৃতঃ সন্, সুষুপ্সয়া স্বপ্তুমিচ্ছয়া শম্যা লতায়া গর্ভমভ্যন্তরং প্রবিবেশ ॥৩৬॥

অন্বিতি। নাগানাং হস্তিনাং সম্বন্ধে ॥৩৭॥

প্রতীপয়েতি। প্রতীপয়া বিপর্যস্তয়া। অব্যঞ্জিতাক্ষরাম্ অস্পষ্টবর্ণাম্ ॥৩৮॥

ইতীতি। অনুসস্রুরনুজগ্মুঃ, দিবৌকসো দেবাঃ ॥৩৯॥

শুকেনেতি। শুকেন পক্ষিণা, খ্যাপিতঃ কথিতঃ ॥৪০॥

---

ভৃগুশ্রেষ্ঠ! অগ্নিদেব ক্রোধে অধীর হইয়া সমস্ত হস্তীকে অভিসম্পাত করিলেন—'তোমাদের জিহ্বা বিপর্য্যস্ত হইবে' ॥৩৫॥

এই কথা বলিয়া হস্তিকর্তৃক বিজ্ঞাপিত অগ্নি অশ্বত্থবৃক্ষ হইতে নির্গত হইয়া, নিদ্রা যাইবার ইচ্ছায় শমীলতার ভিতরে প্রবেশ করিলেন ॥৩৬॥

প্রভাবশালী ভৃগুকুলশ্রেষ্ঠ! যথার্থপরাক্রমশালী দেবগণ সন্তোষবশতঃ হস্তিগণের উপরে যে অনুগ্রহ করিয়াছিলেন; তাহা আপনি শ্রবণ করুন ॥৩৭॥

দেবগণ বলিয়াছিলেন—'হস্তিগণ! তোমাদের জিহ্বা বিপর্য্যস্ত হইলেও তাহাদ্বারাই তোমরা সমস্ত আহার করিতে পারিবে এবং উচ্চস্বরে অস্পষ্ট-বর্ণ বাক্যও উচ্চারণ করিতে সমর্থ হইবে' ॥৩৮॥

এই কথা বলিয়া দেবগণ পুনরায় অগ্নির অনুসরণ করিতে লাগিলেন; অগ্নি কিন্তু সেই সময়ে অশ্বত্থবৃক্ষ হইতে নির্গত হইয়া শমীলতার ভিতরে প্রবেশ করিয়াছিলেন ॥৩৯॥

জিহ্বামাবর্ত্তয়ামাস তস্যাপি হুতভুক্ তথা।
দৃষ্ট্বা তু জ্বলনং দেবাঃ শুকমূচুর্দয়ান্বিতাঃ ॥৪১॥
ভবিতা ন ত্বমত্যন্তং শুকত্বে নষ্টবাগিতি।
আবৃত্তজিহ্বস্য সতো বাক্যং কান্তং ভবিষ্যতি।
বালস্যেব প্রবৃদ্ধস্য কলমব্যক্তমদ্ভুতম্ ॥৪২॥
ইত্যুক্ত্বা তং শমীগর্ভে বহ্নিমালক্ষ্য দেবতাঃ।
তদেবায়তনং চক্রুঃ পুণ্যং সর্ব্বক্রিয়াস্বপি ॥৪৩॥
ততঃ প্রভৃতি চাপ্যগ্নিঃ শমীগর্ভেষু দৃশ্যতে।
উৎপাদনে তথোপায়মভিজগ্মুশ্চ মানবাঃ ॥৪৪॥
আপো রসাতলে যাস্তু সংস্পৃষ্টাশ্চিত্রভানুনা।
তাঃ পর্বতপ্রস্রবণৈরূষ্মাং মুঞ্চন্তি ভার্গব ! ॥৪৫॥

ভারতকৌমুদী

জিহ্বামিতি। আবর্ত্তয়ামাস বিপর্য্যস্তাং চকার তস্য শুকস্যাপি ॥৪১॥

ভবিতেতি। হে শুক! তব শুকত্বে সতি ত্বমত্যন্তং নষ্টবাক্ ন ভবিতা। আবৃত্তা বিপর্য্যস্তা জিহ্বা যস্য তস্য সতস্তব, বাক্যং কান্তং সুন্দরং বালস্যেব প্রবৃদ্ধস্যেব চ অব্যক্তমদ্ভুতঞ্চ কলং মধুরঞ্চ ভবিষ্যতি। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪২॥

ইতীতি। আলক্ষ্য দৃষ্ট্বা। তৎ শমীলতাধিষ্ঠিতম্, আয়তনং স্থানম্ ॥৪৩॥

তত ইতি। তথা মানবাঃ অগ্নেরুৎপাদনে শমীশাখামেব উপায়মভিজগ্মুরবগতবন্তঃ ॥৪৪॥

ব্রাহ্মণ! তখন শুকপক্ষী অগ্নির কথা বলিয়া দিল; তৎক্ষণাৎ দেবগণ তাঁহার দিকে চলিলেন। এই সময়ে অগ্নি শুকপক্ষীর প্রতি অভিসম্পাত করিলেন যে, 'তুই বাক্যশূন্য হইবি' ॥৪০॥

এই কথা বলিয়া অগ্নিদেব শুকপক্ষীরও জিহ্বা বিপর্য্যস্ত করিয়া দিলেন। দেবতারা তখন অগ্নিকে দেখিয়া দয়ান্বিত হইয়া শুকপক্ষীকে বলিলেন—॥৪১॥

'শুক! তোমার শুকত্ব থাকিলেও তোমার বাক্য একেবারে নষ্ট হইবে না এবং তোমার জিহ্বা বিপর্য্যস্ত হইলেও বালক ও বৃদ্ধের ন্যায় তোমার বাক্য সুন্দর, মধুর, অব্যক্ত ও অদ্ভুত হইবে' ॥৪২॥

এই কথা বলিয়া দেবগণ শমীলতার ভিতরে সেই অগ্নিকে দেখিয়া সমস্ত কার্য্যেই সেই স্থানটীকে পুণ্যজনক করিলেন ॥৪৩॥

এবং তদবধি অগ্নিকে শমীলতার ভিতরে দেখা যায়; আর মানুষেরাও অগ্নি উৎপাদন পক্ষে শমীলতার শাখা-প্রশাখাকেই উপায় বলিয়া অবগত হইল ॥৪৪॥

পাবকেনাধিশয়তা সন্তপ্তাস্তস্য তেজসা।
তথাগ্নির্দ্দেবতা দৃষ্ট্বা বভূব ব্যথিতস্তদা ॥৪৬॥ (যুগ্মকম্)
কিমাগমনমিত্যেবং তানপৃচ্ছত পাবকঃ।
তমূচুর্ব্বিবুধাঃ সর্বে তে চৈব পরমর্ষয়ঃ ॥৪৭॥
ত্বাং নিযোক্ষ্যামহে কার্য্যে তদ্ভবান্ কর্ত্তুমর্হতি।
কৃতে চ তস্মিন্ ভবিতা তবাপি সুমহান্ গুণঃ ॥৪৮॥

অগ্নিরুবাচ।

ব্রূত যদ্ভবতাং কার্য্যং কর্ত্তাস্মি তদহং সুরাঃ!।
ভবতাং তু নিয়োজ্যোঽস্মি মা বোঽত্রাস্তু বিচারণা ॥৪৯॥

দেবা ঊচুঃ।

অসুরস্তারকো নাম ব্রহ্মণো বরদর্পিতঃ।
অস্মান্ প্রবাধতে বীর্য্যাদ্বধস্তস্য বিধীয়তাম্ ॥৫০॥

---

ভারতকৌমুদী

আপ ইতি। আপো জলম্। চিত্রভানুনা অগ্নিনা, পর্ব্বতাৎ প্রস্রবণৈঃ নিঃসৃতৈর্জ্জলৈঃ সহ সংযোগাদিতি শেষঃ, উষ্মামুঞ্চতাম্। পাবকেন বহ্নিনা অধিশয়তা অধিতিষ্ঠতা তস্য স্বস্য তেজসা সন্তপ্তাঃ। ব্যথিতো নিদ্রাব্যাঘাতসম্ভাবনাৎ ॥৪৫—৪৬॥

কিমিতি। তান্ দেবান্, বিবুধা দেবাঃ ॥৪৭॥

ত্বামিতি। তস্মিন্ কার্য্যে। গুণ উৎকৃষ্টং ফলম্ ॥৪৮॥

ব্রূতেতি। নিয়োজ্যঃ প্রেষ্যঃ ; বো যুষ্মাকম্, অত্র নিয়োগে ॥৪৯॥

ভারতভাবদীপঃ

অপীতি চ্ছেদঃ ॥৩১—৪৪॥ উষ্মাম্ উষ্মাণং ডাবুভাভ্যামিতি মন্নন্তাৎ ডাপ্। অধিশয়তা

---

ভৃগুনন্দন! পাতালে যে জল অগ্নি সংস্পৃষ্ট হইয়াছিল এবং তত্রস্থিত অগ্নির তেজে সন্তপ্ত হইয়াছিল ; সেই জল পার্ব্বত্য প্রস্রবণের সঙ্গে মিলিত হইয়া উষ্ণতা ত্যাগ করিয়া থাকে। সে যাহা হউক, তখন অগ্নি দেবগণকে দেখিয়া ব্যথিত হইলেন ॥৪৫—৪৬॥

তখন অগ্নি দেবগণের নিকট জিজ্ঞাসা করিলেন—'আপনারা আগমন করিয়াছেন কেন?' পরে দেবতারা ও মহর্ষিরা সকলে অগ্নিকে বলিলেন—॥৪৭॥

'আমরা আপনাকে কোন কার্য্যে নিযুক্ত করিব ; আপনিও তাহা করিতে সমর্থ হইবেন ; সেই কার্য্য করা হইলে আপনারও গুরুতর ফল হইবে' ॥৪৮॥

অগ্নি বলিলেন—'দেবগণ! আপনাদের যে কার্য্য, তাহা বলুন ; আমি তাহা করিব। আমি আপনাদের নিযোজ্য ; অতএব এবিষয়ে আপনাদের যেন কোন সংশয় হয় না' ॥৪৯॥

ইমান্ দেবগণাংস্তাত ! প্রজাপতিগণাংস্তথা ।
ঋষীংশ্চাপি মহাভাগ ! পরিত্রায়স্ব পাবক ! ॥৫১॥
অপত্যং তেজসা যুক্তং প্রবীরং জনয় প্রভো ! ।
যত্তুয়ং নোঽসুরাত্তস্মান্নাশয়েদ্ধব্যবাহন ! ॥৫২॥
শপ্তানাং নো মহাদেব্যা নান্যদস্তি পরায়ণম্ ।
অন্যত্র ভবতো বীর্য্যং তস্মাত্ত্রায়স্ব নঃ প্রভো ! ॥৫৩॥
ইত্যুক্তঃ স তথেত্যুক্ত্বা ভগবান্ হব্যবাহনঃ ।
জগামাথ দুরাধর্ষো গঙ্গাং ভাগীরথীং প্রতি ॥৫৪॥
তয়া চাপ্যভবন্মিশ্রো গর্ভং চাস্যাদধে তদা ।
ববৃধে স তদা গর্ভঃ কক্ষে কৃষ্ণগতির্যথা ॥৫৫॥

---

ভারতকৌমুদী

অসুর ইতি। প্রবাধতে অতীব পীড়য়তি ॥৫০॥
ইমানিতি। প্রজাপতিগণান্ দক্ষাদীন্ ॥৫১॥
অপত্যমিতি। অপত্যং পুত্রম্। যদপত্যং কর্ত্তৃ, নঃ অস্মাকম্ ॥৫২॥
শপ্তানামিতি। পরায়ণং পরমাশ্রয়ঃ। বীর্য্যমন্যত্র বিনা ॥৫৩॥
ইতীতি। দুরাধর্ষো মহাতেজস্কতয়া দুর্জ্জয়ঃ ॥৫৪॥
তয়েতি। মিশ্রঃ সঙ্গতঃ। কক্ষে শুষ্কতৃণরাশৌ, কৃষ্ণগতিরগ্নিঃ ॥৫৫॥

---

দেবগণ বলিলেন—'তারকাসুর ব্রহ্মার বরে দর্পিত হইয়া বলপূর্ব্বক আমাদিগকে অত্যন্ত উৎপীড়ন করিতেছে; অতএব আপনি তাহাকে বধ করুন ॥৫০॥

গৌরবাস্পদ মহাভাগ অগ্নিদেব! আপনি এই দেবগণ, প্রজাপতিগণ ও ঋষিগণকে রক্ষা করুন ॥৫১॥

প্রভাবশালী হব্যবাহন! আপনি একটী তেজস্বী ও মহাবীর পুত্র উৎপাদন করুন ; যে পুত্র সেই অসুর হইতে আমাদের ভয় নষ্ট করিবে ॥৫২॥

মহাদেবী রুদ্রাণী আমাদের প্রতি অভিসম্পাত করিয়াছেন; অতএব আপনার বীর্য্য ব্যতীত আমাদের অন্য কোন গতি নাই; সুতরাং প্রভু! আপনি আমাদিগকে পরিত্রাণ করুন' ॥৫৩॥

দেবগণ এই কথা বলিলে, ভগবান্ দুর্দ্ধর্ষ অগ্নিদেব 'তাহাই হইবে' এই কথা বলিয়া, ভাগীরথী গঙ্গার দিকে গমন করিলেন ॥৫৪॥

অগ্নিদেব যাইয়া গঙ্গার সহিত সঙ্গত হইলেন এবং তখনই তাঁহার গর্ভ উৎপাদন করিলেন। ক্রমে সেই গর্ভ শুষ্কতৃণরাশিতে অগ্নির ন্যায় বৃদ্ধি পাইতে লাগিল ॥৫৫॥

তেজসা তস্য দেবস্য গঙ্গা বিহ্বলচেতনা।
সন্তাপমগমত্তীব্রং সা সোঢ়ুং ন শশাক হ ॥৫৬॥
আহিতে জ্বলনেনাথ গর্ভে তেজঃসমন্বিতে।
গঙ্গায়ামসুরঃ কশ্চিদ্ভৈরবং নাদমানদৎ ॥৫৭॥
অবুদ্ধিপতিতেনাথ নাদেন বিপুলেন সা।
বিত্রস্তোদ্‌ভ্রান্তনয়না গঙ্গা বিস্রুতলোচনা ॥৫৮॥
বিসংজ্ঞা নাশকদ্‌গর্ভং বোঢ়ুমাত্মানমেব চ।
সা তু তেজঃপরীতাঙ্গী কম্পয়ন্তীব জাহ্নবী ॥৫৯॥
উবাচ জ্বলনং বিপ্র! তদা গর্ভবলোদ্ধৃতা।
তে ন শক্তাস্মি ভগবংস্তেজসোঽস্য বিধারণে ॥৬০॥ (বিশেষকম্)
বিমূঢ়াস্মি কৃতানেন ন মে স্বাস্থ্যং যথা পুরা।
বিহ্বলাশ্চাস্মি ভগবংশ্চেতো নষ্টঞ্চ মেঽনঘ! ॥৬১॥

---

ভারতকৌমুদী

তেজসেতি। বিহ্বলচেতনা আকুলচিত্তা ॥৫৬॥

আহিত ইতি। আহিতে জনিতে, জ্বলনেন অগ্নিনা। আনদৎ অকরোৎ ॥৫৭॥

অবুদ্ধীতি। অবুদ্ধিপতিতেন অজ্ঞাতোপস্থিতেন, বিপুলেন বিশালেন। বিস্রুতলোচনা ভয়েনাশ্রুসিক্তনয়না, তেজসা পরীতাঙ্গী ব্যাপ্তগাত্রী। জ্বলনমগ্নিম্। গর্ভবলেনোদ্ধৃতা কম্পিতা ॥৫৮—৬০॥

বিমূঢ়েতি। অনেন তেজসা। চেতঃ কর্ত্তব্যবোধঃ ॥৬১॥

---

অগ্নিদেবের তেজে আকুলচিত্তা গঙ্গা গুরুতর সন্তাপ অনুভব করিতে লাগিলেন; এমন কি সহ্য করিতেই থাকিলেন না ॥৫৬॥

অগ্নি তেজোযুক্ত গঙ্গার গর্ভ উৎপাদন করিলে, কোন অসুর গঙ্গার তীরে ভীষণ গর্জ্জন করিল ॥৫৭॥

অকস্মাৎ উৎপন্ন সেই ভীষণ শব্দে গঙ্গা ভীতা, চঞ্চলনয়না, অশ্রুপ্লুতনেত্রা ও অচেতনপ্রায়া হইয়া সেই গর্ভ ও নিজদেহ বহন করিতে আর সমর্থ হইলেন না। ব্রাহ্মণ! তখন অগ্নির তেজে ব্যাপ্তদেহা গঙ্গা, দেহ যেন কম্পিত করিতে থাকিয়া গর্ভের ভারে অস্থিরা হইয়া অগ্নিকে বলিলেন—'ভগবন্! আপনার এই তেজ ধারণ করিতে আমি সমর্থ হইতেছি না' ॥৫৮—৬০॥

নিষ্পাপ ভগবন্ অগ্নিদেব! আপনার এই তেজ আমাকে কর্ত্তব্যবিমূঢ়

---

(৬০) গর্ভবলোদ্ধৃতা—বঙ্গ বৰ্দ্ধ।

ধারণে নাস্য শক্তাহং গর্ভস্য তপতাংবর ! ।
উৎস্রক্ষ্যেঽহমিদং দুঃখান্ন তু কামাৎ কথঞ্চন ॥৬২॥
ন তেজসাস্তি সংস্পর্শো মম দেব ! বিভাবসো ! ।
আপদর্থে হি সম্বন্ধঃ সুসূক্ষ্মোঽপি মহাদ্যুতে ! ॥৬৩॥
যদত্র গুণসম্পন্নমিতরদ্বা হুতাশন ! ।
ত্বয্যেব তদহং মন্যে ধর্ম্মাধর্ম্মৌ চ কেবলৌ ॥৬৪॥
তামুবাচ ততো বহ্নির্ধার্য্যতাং ধার্য্যতামিতি ।
গর্ভো মত্তেজসা যুক্তো মহাগুণফলোদয়ঃ ॥৬৫॥
শক্তা হ্যসি মহীং কৃৎস্নাং বোঢ়ুং ধারয়িতুং তথা ।
ন হি তে কিঞ্চিদপ্রাপ্যমন্যতো ধারণাদৃতে ॥৬৬॥

---

ভারতকৌমুদী

ধারণ ইতি। উৎস্রক্ষে পরিত্যক্ষ্যামি, কামাদিচ্ছাতঃ ॥৬২॥

নেতি। তেজসা বীর্য্যেণ। আপদর্থে দেবানামাপন্নিবারণায়, সুসূক্ষ্মঃ অত্যল্পকালীনঃ, সম্বন্ধো রতিসংসর্গঃ ॥৬৩॥

যদিতি। অত্র রতিসম্বন্ধে, গুণসম্পন্নম্ উৎকর্ষযুক্তং যৎ ফলম্, ইতরদ্দোষসম্পন্নং বা ফলম্, তৎ সর্ব্বং কেবলৌ মুখ্যৌ ধর্ম্মাধর্ম্মৌ চ ত্বয্যেব বর্ত্তেন্তে ইত্যহং মন্যে, ত্বৎপ্রয়োচনয়ৈব সৎপ্রবৃত্তেরিতি ভাবঃ ॥৬৪॥

তামিতি। মহান্ গুণফলয়োরুদয়ো যস্মাৎ সঃ ॥৬৫॥

---

করিয়াছে, পূর্ব্বের ন্যায় আর আমার স্বাস্থ্য নাই, আমি আকুলা হইয়া পড়িয়াছি। আমার চৈতন্যও যেন নষ্ট হইতেছে ॥৬১॥

তাপদানকারিশ্রেষ্ঠ! আমি এই গর্ভধারণে আর সমর্থ হইতেছি না; অতএব আমি দুঃখবশতই এই গর্ভ পরিত্যাগ করিব; কিন্তু কোন প্রকারেই ইচ্ছাবশতঃ নহে ॥৬২॥

দেব! বিভাবসু! মহাদ্যুতি! তেজের সহিত আমার কোন সম্পর্ক নাই; তথাপি দেবগণের বিপদ দূর করিবার জন্যই আপনার সহিত আমার এই অল্পকালের সম্পর্ক হইয়াছিল ॥৬৩॥

হুতাশন! এই ব্যাপারে গুণযুক্ত যে ফল কিংবা দোষসমন্বিত যে ফল অথবা প্রধানতঃ যে ধর্ম্ম বা অধর্ম্ম, সে সমস্তই আপনাতে বর্ত্তিয়াছে; ইহা আমি মনে করি' ॥৬৪॥

তাহার পর অগ্নি গঙ্গাকে বলিলেন—'দেবি! আপনি আমার তেজোযুক্ত এই গর্ভ ধারণ করুন। কারণ, ইহা হইতে গুরুতর গুণ ও ফল হইবে ॥৬৫॥

সা বহ্নিনা বার্য্যমাণা দেবৈরপি সরিদ্বরা।
সমুৎসসর্জ্জ তং গর্ভং মেরৌ গিরিবরে তদা ॥৬৭॥
সমর্থা ধারণে চাপি রুদ্রতেজঃপ্রধর্ষিতা।
নাশকত্তং তদা গর্ভং সন্ধারয়িতুমোজসা ॥৬৮॥
সা সমুৎসৃজ্য তং দুঃখাদ্দীপ্তং বৈশ্বানরপ্রভম্।
দর্শয়ামাস চাগ্নিস্তং তদা গঙ্গাং ভৃগূদ্বহ! ॥৬৯॥
পপ্রচ্ছ সরিতাং শ্রেষ্ঠাং কচ্চিদ্গর্ভঃ সুখোদয়ঃ।
কীদৃগ্‌বর্ণোঽপি বা দেবি! কীদৃগ্‌রূপশ্চ দৃশ্যতে।
তেজসা কেন বা যুক্তঃ সর্ব্বমেতদ্‌ব্রবীহি মে ॥৭০॥

---

ভারতকৌমুদী

শক্তেতি। বোঢ়ুং গ্রহীতুম্। গর্ভস্য ধারণাদৃতে বিনা, অন্যতঃ গর্ভধারণাদেবেত্যর্থঃ "দ্বৌ নঞৌ প্রকৃতার্থং গময়ত" ইতি ন্যায়াৎ ॥৬৬॥

সেতি। সমুৎসসর্জ্জ পরিতত্যাজ ॥৬৭॥

সমর্থেতি। রুদ্রস্য রুদ্রস্বরূপস্য অগ্নেস্তেজসা প্রধর্ষিতা অভিভূতা সতী তদা ওজসা নিজ-তেজসা তং গর্ভং সন্ধারয়িতুং নাশকৎ ॥৬৮॥

সেতি। সমুৎসৃজ্য তস্থাবিতি শেষঃ। দীপ্তমুজ্জ্বলম্, বৈশ্বানরপ্রভম্ অগ্নিতুল্যম্ ॥৬৯॥

পপ্রচ্ছেতি। সুখস্য উদয় উৎপত্তির্যস্মাৎ সঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৭০॥

ভাবতভাবদীপঃ

অধিশয়ানেন ॥৪৫—৫৭॥ অবুদ্ধিপত্তিতেন অকস্মাজ্জাতেন ॥৫৮—৬৭॥ রুদ্রস্য অগ্নেস্তেজস্তেন

---

দেবি! আপনি সমগ্র পৃথিবীকে বহন ও ধারণ করিতে সমর্থ হইয়া থাকেন; সুতরাং এই গর্ভ ধারণ করিলে আপনার কিছুই অপ্রাপ্য থাকিবে না ॥৬৬॥

অগ্নি ও অন্যান্য দেবতারা বারণ করিলেও নদীশ্রেষ্ঠা গঙ্গা তখন পর্ব্বতশ্রেষ্ঠ সুমেরুর উপরে সেই গর্ভ পরিত্যাগ করিলেন ॥৬৭॥

গঙ্গা সেই গর্ভ ধারণে সমর্থা হইয়াও রুদ্ররূপী অগ্নির তেজে অভিভূতা হওয়ায়, নিজ শক্তিতে তখন সেই গর্ভ ধারণ করিতে পারিলেন না ॥৬৮॥

ভৃগুবংশশ্রেষ্ঠ! গঙ্গা কষ্টবশতই অগ্নির ন্যায় উজ্জ্বল সেই গর্ভ পরিত্যাগ করিয়া সেই স্থানেই রহিলেন। তখন অগ্নিদেব সেই গর্ভটী গঙ্গাকে দেখাইলেন ॥৬৯॥

এবং তিনি গঙ্গার নিকট জিজ্ঞাসা করিলেন—'দেবি! এই গর্ভটী আপনার সুখজনক হইয়াছে ত? আপনি এই গর্ভটীর কীদৃশ বর্ণ, কীদৃশ তেজ এবং কি প্রকার রূপ দেখিতেছেন; এই সমস্ত আমার নিকট বলুন' ॥৭০॥

গঙ্গোবাচ।

জাতরূপঃ স গর্ভো বৈ তেজসা ত্বমিবানঘ!।
সুবর্ণো বিমলো দীপ্তঃ পর্বতং চাবভাসয়ৎ ॥৭১॥
পদ্মোৎপলবিমিশ্রাণাং হ্রদানামিব শীতলঃ।
গন্ধোঽস্য স কদম্বানাং তুল্যো বৈ তপতাংবর! ॥৭২॥
তেজসা তস্য গর্ভস্য ভাস্করস্যেব রশ্মিভিঃ।
যদ্‌দ্রব্যং পরিসংস্পৃষ্টং পৃথিব্যাং পর্ব্বতেষু চ।
তৎ সর্ব্বং কাঞ্চনীভূতং সমন্তাৎ প্রত্যদৃশ্যত ॥৭৩॥
পর্য্যধাবত শৈলাংশ্চ নদীঃ প্রস্রবণানি চ।
ব্যাদীপয়ংস্তেজসা চ ত্রৈলোক্যং সচরাচরম্ ॥৭৪॥
এবংরূপঃ স ভগবান্ পুত্রস্তে হব্যবাহন!।
সূর্য্যবৈশ্বানরসমঃ কান্ত্যা সোম ইবাপরঃ ॥৭৫॥

---

ভারতকৌমুদী

জাতেতি। জাতং রূপং যস্য স জাতরূপঃ। শোভনো বর্ণো যস্য স সুবর্ণঃ। অবভাসয়দিত্যড়াগমাভাব আর্ষঃ ॥৭১॥

পদ্মেতি। কদম্বানাং পুষ্পাণাং তুল্যশ্চ অস্য গর্ভস্য গন্ধঃ ॥৭২॥

তেজসেতি। পরিসংস্পৃষ্টং সংযুক্তম্। কাঞ্চনীভূতং স্বর্ণবর্ণীভূতম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৭৩॥

পরীতি। পর্য্যধাবত অস্য গর্ভস্য রশ্মিরিতি শেষঃ ॥৭৪॥

এবমিতি। ভগবান্ মাহাত্ম্যবান্। কান্ত্যা সৌন্দর্য্যেণ ॥৭৫॥

---

গঙ্গা বলিলেন—'নিষ্পাপ অগ্নিদেব! এই সেই গর্ভটী সুন্দর রূপ ও সুন্দর বর্ণ এবং নির্ম্মল, আর তেজে আপনার ন্যায় উজ্জ্বল বলিয়া পর্ব্বতটীকেই আলোকিত করিয়াছে ॥৭১॥

তাপসশ্রেষ্ঠ! পদ্ম ও উৎপলযুক্ত হ্রদের ন্যায় এবং কদম্বপুষ্পের তুল্য শীল ইহার গন্ধ ॥৭২॥

সূর্য্য কিরণের ন্যায় এই গর্ভের তেজ পৃথিবী ও পর্ব্বতের যে দ্রব্যের উপরে পতিত হইয়াছে, সেই সমস্ত দ্রব্যকেই সকল দিকে স্বর্ণ দেখা যাইতেছে ॥৭৩॥

ইহার তেজ পর্ব্বত, নদী ও প্রস্রবণের দিকে ধাবিত হইয়াছে এবং এই গর্ভ নিজের তেজে স্থাবরজঙ্গমযুক্ত ত্রিভুবনকে আলোকিত করিয়াছে ॥৭৪॥

হব্যবাহন! আপনার এই সেই পুত্র এইরূপ রূপশালী মাহাত্ম্যযুক্ত তেজে সূর্য্য ও অগ্নির সমান এবং সৌন্দর্য্যে দ্বিতীয় চন্দ্রের ন্যায় ॥৭৫॥

এবমুক্ত্বা তু সা দেবী তত্রৈবান্তরধীয়ত।
পাবকশ্চাপি তেজস্বী কৃত্বা কার্য্যং দিবৌকসাম্।
জগামেষ্টং ততো দেশং তদা ভার্গবনন্দন! ॥৭৬॥
এতৈঃ কর্ম্মগুণৈর্লোকে নামাগ্নেঃ পরিগীয়তে।
হিরণ্যরেতা ইতি বৈ ঋষিভির্বিবুধৈস্তথা।
পৃথিবী চ তদা দেবী খ্যাতা বসুমতীতি বৈ ॥৭৭॥
স তু গর্ভো মহাতেজা গাঙ্গেয়ঃ পাবকোদ্ভবঃ।
দিব্যং শরবণং প্রাপ্য ববৃধেঽদ্ভুতদর্শনঃ ॥৭৮॥
দদৃশুঃ কৃত্তিকাস্তন্তু বালার্কসদৃশদ্যুতিম্।
পুত্রং বৈ তাশ্চ তং বালং পুপুষুঃ স্তন্যবিস্রবৈঃ ॥৭৯॥
ততঃ স কার্ত্তিকেয়ত্বমবাপ পরমদ্যুতিঃ।
স্কন্নত্বাৎ স্কন্দতাং চাপি গুহাবাসাদ্গুহোঽভবৎ ॥৮০॥

ভারতকৌমুদী

এবমিতি। দেবী গঙ্গা, দিবৌকসাং দেবানাম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭৬॥

এতৈরিতি। হিরণ্যং সুবর্ণমেব রেতো যস্য সঃ। বসু প্রধানং ধনমস্যা অস্তীতি বসুমতী। অয়মপি ষট্পাদঃ শ্লোকঃ ॥৭৭॥

স ইতি। শরবণং শরাখ্যতৃণবিশেষসমূহম্ ॥৭৮॥

দদৃশুরিতি। কৃত্তিকাস্তদাখ্যা ষট্ তারাঃ। স্তন্যবিস্রবৈঃ স্তনজাতদুগ্ধৈঃ ॥৭৯॥

তত ইতি। ততঃ কৃত্তিকাভিঃ পুত্ররূপেণ পোষণাৎ, কৃত্তিকানামপত্যমিতি কার্ত্তিকেয়-

ভৃগুনন্দন! এইরূপ বলিয়া গঙ্গাদেবী সেইস্থানেই অন্তর্হিত হইলেন। তেজস্বী অগ্নিদেবও তখন দেবগণের কার্য্য করিয়া অভীষ্ট দেশে গমন করিলেন ॥৭৬॥

এই সকল কর্ম্ম ও গুণের জন্য দেবগণ ও ঋষিগণ জগতে অগ্নির 'হিরণ্য-রেতা' এইরূপ নাম কীর্ত্তন করিয়া থাকেন এবং পৃথিবীদেবীও তখন 'বসুমতী' এই নামে বিখ্যাত হইলেন ॥৭৭॥

অগ্নি হইতে উৎপন্ন ও গঙ্গার গর্ভজাত অদ্ভুতাকৃতি সেই গর্ভ স্বর্গীয় শরবণে যাইয়া বৃদ্ধি পাইতে লাগিল ॥৭৮॥

এই সময়ে আকাশচারী ছয়টী কৃত্তিকানক্ষত্র নবীন সূর্য্যের ন্যায় দীপ্তি-সম্পন্ন সেই বালকটীকে দেখিতে পাইলেন এবং তাঁহারা স্তন্যদুগ্ধদ্বারা সেই বালকটীকে পুত্ররূপে পোষণ করিতে লাগিলেন ॥৭৯॥

এবং সুবর্ণমুৎপন্নমপত্যং জাতবেদসঃ।
তত্র জাম্বূনদং শ্রেষ্ঠং দেবানামপি ভূষণম্ ॥৮১॥
ততঃ প্রভৃতি চাপ্যেতজ্জাতরূপমুদাহৃতম্।
রত্নানামুত্তমং রত্নং ভূষণানাং তথোত্তমম্ ॥৮২॥
পবিত্রঞ্চ পবিত্রাণাং মঙ্গলানাঞ্চ মঙ্গলম্।
যৎ সুবর্ণং স ভগবানগ্নিরীশঃ প্রজাপতিঃ ॥৮৩॥

## ভারতকৌমুদী

স্তম্বং তন্নামকত্বম্, স্কন্নত্বাৎ মহাদেবস্য রেতোরূপেণ স্খলিতত্বাৎ, স্কন্দতাং তন্নামকতাঞ্চাবাপ, মেরোর্গুহায়াং বাসাচ্চ গুহোঽভবৎ ॥৮০॥

এবমিতি। এবং শিবরেতসো বহ্নিরেতসশ্চ গঙ্গায়াং মেলনেন, সুবর্ণমুৎপন্নম্, তচ্চ জাতবেদসো বহ্নেরপত্যম্। তথা চ শিবস্যাপত্যং স্কন্দঃ, সুবর্ণঞ্চ বহ্নেরপ্যপত্যং স্কন্দঃ সুবর্ণঞ্চ উভয়রেতসোর্মেলনাৎ। অতএব স্কন্দঃ পার্ব্বতীনন্দনঃ অগ্নিভূশ্চোচ্যতে। এবঞ্চ "পার্ব্বতীনন্দনঃ স্কন্দঃ সেনানীরগ্নিভূর্গুহঃ" ইত্যমরোক্তিঃ, "অগ্নির্বৈ সকলা দেবাঃ সুবর্ণঞ্চ তদাত্মকম্। তস্মাৎ সুবর্ণং দদতা দত্তাঃ স্যুঃ সর্ব্বদেবতাঃ॥" ইতি স্মৃতিরপি সঙ্গচ্ছতে। সুবর্ণস্য অগ্ন্যাত্মকত্বঞ্চ তৎ পুত্রত্বাদিতি সুধীভিরবধেয়ম্। তত্র সুবর্ণেষু মধ্যে জাম্বূনদং নাম সুবর্ণং শ্রেষ্ঠম্। অতএব তদ্দেবানামপি পোষণম্ ॥৮১॥

তত ইতি। ততো দেবৈরপি ভূষণীকরণাৎ, প্রভৃতি, এতৎ সুবর্ণং জাতরূপমুদাহৃতমুক্তং রূপস্য সৌন্দর্য্যস্য জাতত্বাৎ ॥৮২॥

পবিত্রমিতি। যদ্যস্মাৎ সুবর্ণম্, স ভগবানগ্নিঃ, অগ্নিপুত্রত্বাৎ "আত্মা বৈ জায়তে পুত্রঃ" ইতি স্মরণাৎ, ঈশো মহাদেবঃ তদ্রেতসোঽপি তত্র মেলনাৎ, প্রজাপতির্ব্রহ্মা চ জনকতয়া তস্য সর্ব্বাত্মকত্বাৎ ॥৮৩॥

---

সেই কারণেই সেই সুন্দরকান্তি বালকটী 'কার্ত্তিকেয়' নাম লাভ করিল এবং শিবের স্খলিত শুক্র হইতে উৎপন্ন বলিয়া 'স্কন্দ' নাম প্রাপ্ত হইল; আর সুমেরুপর্ব্বতের গুহায় বাস করিয়াছিল বলিয়া 'গুহ' নামা হইয়াছে ॥৮০॥

এইভাবে অগ্নির পুত্ররূপে সুবর্ণ উৎপন্ন হইয়াছে (টীকা দ্রষ্টব্য)। সেই সুবর্ণের মধ্যে 'জাম্বূনদ' নামক সুবর্ণ শ্রেষ্ঠ; সুতরাং তাহা দেবগণেরও ভূষণ হইয়াছে ॥৮১॥

তদবধি এই সুবর্ণকে 'জাতরূপ' বলা হইয়া থাকে। এই সুবর্ণ রত্নের মধ্যে উত্তম রত্ন এবং ভূষণের মধ্যে উত্তম ভূষণ ॥৮২॥

আর সুবর্ণ পবিত্রের মধ্যে পরম পবিত্র এবং মঙ্গল দ্রব্যমধ্যে উত্তম মঙ্গল দ্রব্য। যে হেতু সুবর্ণ সেই ভগবান অগ্নি, মহাদেব ও প্রজাপতিস্বরূপ ॥৮৩॥

পবিত্রাণাং পবিত্রং হি কনকং দ্বিজসত্তমাঃ!।
অগ্নীষোমাত্মকঞ্চৈব জাতরূপমুদাহৃতম্ ॥৮৪॥

বশিষ্ঠ উবাচ।

অপি চেদং পুরা রাম! শ্রুতং মে ব্রহ্মদর্শনম্।
পিতামহস্য যদ্বৃত্তং ব্রহ্মণঃ পরমাত্মনঃ ॥৮৫॥
দেবস্য মহতস্তাত! বারুণীং বিভ্রতস্তনুম্।
ঐশ্বর্য্যে বারুণে রাম! রুদ্রস্যেশস্য বৈ প্রভো!॥৮৬॥
আজগ্মুর্ম্মুনয়ঃ সর্ব্বে দেবাশ্চাগ্নিপুরোগমাঃ।
যজ্ঞাঙ্গানি চ সর্বাণি বষট্কারশ্চ মূর্ত্তিমান্ ॥৮৭॥
মূর্ত্তিমন্তি চ সামানি যজূংষি চ সহস্রশঃ।
ঋগ্বেদশ্চাগমত্তত্র পদক্রমবিভূষিতঃ ॥৮৮॥
লক্ষণানি স্বরাঃ স্তোভা নিরুক্তং সুরপঙ্ক্তয়ঃ।
ওঁকারশ্চাবসন্নেত্রে নিগ্রহপ্রগ্রহৌ তথা ॥৮৯॥
বেদাশ্চ সোপনিষদো বিদ্যা সাবিত্র্যথাপি চ।
ভূতং ভব্যং ভবিষ্যঞ্চ দধার ভগবান্ শিবঃ ॥৯০॥ (কুলকম্)

ভারতকৌমুদী

পবিত্রাণামিতি। সোমাত্মকত্বঞ্চ সোমস্যেব সৌন্দর্য্যাৎ ॥৮৪॥

অপীতি। পিতামহস্য যদ্ব্রহ্মদর্শিনং বৃত্তং জাতম্, তন্মে ময়া শ্রুতম্ ॥৮৫॥

দেবস্যেতি। হে তাত! বৎস! প্রভো! প্রভাবশালিন্! রাম! বারুণীং বরুণরূপাং তনুং বিভ্রতো মহতো দেবস্য, বারুণে ঐশ্বর্য্যে প্লাবনরূপে তিষ্ঠত ইতি শেষঃ, ঈশস্য রুদ্রস্য সমীপে; যজ্ঞাঙ্গানি সঙ্কল্পাদীনি। পদৈঃ ক্রমৈশ্চ বেদভাগৈর্বিভূষিতঃ লক্ষণানি সামাদীনাম্, স্বরা উদাত্তাদয়ঃ, স্তোভা অনুবাকাদয়ঃ, নিরুক্তং বর্ণাগমাদিকম্, স্বরপঙ্ক্তয়ো রাগসমূহাঃ। নেত্রে নেত্রস্বরূপৌ, নিগ্রহপ্রগ্রহৌ অপোহ উহশ্চ সাবিত্রী গায়ত্রী চ আজগ্মুরিত্যনুবৃত্তিঃ। ভব্যং বর্ত্তমানং ভাবমিতি শেষঃ ॥৮৬—৯০॥

ভারতভাবদীপঃ

প্রধর্ষিতা "রুদ্রো বা এষ যদগ্নি"রিতি শ্রুতেঃ ॥৬৮—৭১॥ কদম্বানাং কদম্বপুষ্পাণাম্ ॥৭২—৮৭॥

---

ব্রাহ্মণশ্রেষ্ঠগণ! সুবর্ণ পবিত্রের মধ্যে পরম পবিত্র এবং সুবর্ণকে অগ্নিস্বরূপ ও চন্দ্রস্বরূপ বলা হইয়াছে' ॥৮৪॥

বশিষ্ঠ বলিলেন—'রাম! পরমাত্মা পিতামহ ব্রহ্মার যে ব্রহ্মদর্শন হইয়াছিল, তাহাও আমি পূর্ব্বে শুনিয়াছি; তুমি শ্রবণ কর ॥৮৫॥

বৎস! প্রভাবশালী রাম! একদা বরুণমূর্ত্তিধারী এবং বরুণপ্রভুত্বে

সংজুহাবাত্মনাত্মানং স্বয়মেব তদা প্রভো ! ।
যজ্ঞঞ্চ শোভয়ামাস বহুরূপং পিনাকধৃক্ ॥৯১॥
দ্যৌর্নভঃ পৃথিবী খঞ্চ তথা চৈবেষ ভূপতিঃ ।
সর্ব্ববিদ্যেশ্বরঃ শ্রীমানেষ চাপি বিভাবসুঃ ॥৯২॥
এষ ব্রহ্মা শিবো রুদ্রো বরুণোঽগ্নিঃ প্রজাপতিঃ ।
কীর্ত্ত্যতে ভগবান্ দেবঃ সর্বভূতপতিঃ শিবঃ ॥৯৩॥
তস্য যজ্ঞঃ পশুপতেস্তপঃ ক্রতব এব চ ।
দীক্ষা দীপ্তব্রতা দেবী দিশশ্চ সদিগীশ্বরাঃ ॥৯৪॥
দেবপত্ন্যশ্চ কন্যাশ্চ দেবানাং চৈব মাতরঃ ।
আজগ্মুঃ সহিতাস্তত্র তদা ভৃগুকুলোদ্বহ ! ॥৯৫॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

সমিতি। আত্মানং শরীরম্। শোভয়ামাস আত্মনো হোমেন ॥৯১॥

দ্যৌরিতি। দ্যৌঃ স্বর্গঃ, নভো গগনম্, খং গুহাদি, বিভাবসুরগ্নিঃ ॥৯২॥

এষ ইতি। পুনরগ্নিপদং লৌকিকাগ্নিপরম্ ॥৯৩॥

তস্যেতি। যজ্ঞঃ প্রাবর্ত্ততেতি শেষঃ। দীপ্তব্রতা উজ্জ্বলনিয়মা দেবানাং কন্যা মাতরশ্চেতি সম্বন্ধঃ ॥৯৪—৯৫॥

---

অবস্থিত, জগদীশ্বর ও রুদ্র মহাদেবের নিকট সমস্ত মুনি, অগ্নিপ্রভৃতি সকল দেবতা, মূর্ত্তিমান্ সমস্ত যজ্ঞাঙ্গ, বষট্কার, সামবেদ, যজুর্ব্বেদ এবং পদ ও ক্রম-নামক ভাগভূষিত ঋগ্বেদ আগমন করিয়াছিলেন ; আর সামপ্রভৃতির লক্ষণ, উদাত্তাদি স্বর, অনুবাক্, নিরুক্ত, রাগশ্রেণী, ওঁকার এবং যজ্ঞের নেত্রস্বরূপ প্রগ্রহ ও নিগ্রহ সে স্থানে অবস্থিত ছিল ; বিশেষতঃ উপনিষদের সহিত অথর্ব্ববেদ, বিদ্যা ও গায়ত্রী দেবী সেস্থানে আসিয়াছিলেন। তখন ভগবান্ মহাদেবও ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমানস্বরূপ কালের তিন অবস্থা ধারণ করিতেছিলেন ॥৮৬—৯০॥

প্রভাবশালী রাম! তখন মহাদেব নিজেই নিজেকে অগ্নিতে আহুতি প্রদান করিলেন এবং বহুরূপে যজ্ঞের শোভা জন্মাইলেন ॥৯১॥

এই মহাদেবই স্বর্গ, আকাশ, পৃথিবী, সমস্ত শূন্যদেশ, রাজা, সর্ব্ববিদ্যার অধীশ্বর ও লক্ষ্মীসম্পন্ন এবং ইনিই অগ্নি ॥৯২॥

আর এই মহাদেবই ব্রহ্মা, শিব, রুদ্র, বরুণ, লৌকিকাগ্নি, প্রজাপতি এবং ভগবান্ সর্ব্বভূতপতি বলিয়া কথিত হইয়া থাকেন ॥৯৩॥

ভৃগুবংশশ্রেষ্ঠ! সেই পশুপতির যজ্ঞ চলিতেছিল ; তখন সেই স্থানে তপস্যা,

যজ্ঞং পশুপতেঃ প্রীতা বরুণস্য মহাত্মনঃ।
স্বয়ম্ভুবস্তু তা দৃষ্ট্বা রেতঃ সমপতদ্ভুবি ॥৯৬॥
তস্য শুক্রস্য নিষ্যন্দান্ পাংশূন্ সংগৃহ্য ভূমিতঃ।
প্রাস্যৎ পূষা করাভ্যাং বৈ তস্মিন্নেব হুতাশনে ॥৯৭॥
ততস্তস্মিন্ সম্প্রবৃত্তে সত্রে জ্বলিতপাবকে।
ব্রহ্মণো জুহ্বতস্তত্র প্রাদুর্ভাবো বভূব হ ॥৯৮॥
স্কন্নমাত্রঞ্চ তচ্ছুক্রং স্রুবেণ পরিগৃহ্য সঃ।
আজ্যবন্মন্ত্রতশ্চাপি সোঽজুহোদ্ভৃগুনন্দন! ॥৯৯॥
ততস্তু জনয়ামাস ভূতগ্রামঞ্চ বীর্য্যবান্।
তস্য তত্তেজসস্তস্মাজ্জজ্ঞে লোকেষু তৈজসম্ ॥১০০॥

ভারতকৌমুদী

যজ্ঞমিতি। পশুপতেঃ পশুপতিস্বরূপস্য মহাত্মনো বরুণস্য যজ্ঞং প্রতি তা দেবপত্ন্যাদয়ঃ প্রীতা আসন্নিতি শেষঃ। তা দেবপত্নীপ্রভৃতীঃ, দৃষ্ট্বা স্বয়ম্ভুবো মহাদেবস্য রেতো ভুবি সমপতৎ ॥৯৬॥

তস্যেতি। নিষ্যন্দান্ সংসক্তান্, পাংশূন্ ধূলীঃ। প্রাস্যৎ ন্যক্ষিপৎ, পূষা দেববিশেষঃ ॥৯৭॥

তত ইতি। সত্রে যজ্ঞে জুহ্বতো হোমং কুর্ব্বতো বরুণস্য, তত্র সত্রে ॥৯৮॥

স্কন্নেতি। স্কন্নমাত্রং পতিতমাত্রম্। শুক্রং শুক্রস্য কিয়ন্তমংশম্। স প্রসিদ্ধঃ, স পূষা ॥৯৯॥

ভারতভাবদীপঃ

দেবস্য মহত ইতি রুদ্রস্যেত্যর্থঃ ॥৮৮—৯৬॥ বিস্পন্দান্ কণান্ তাভিঃ পতিতাভী রেতঃকণিকাভিঃ সহ পাংশূন্ সংগৃহ্য ॥৯৭॥ প্রাদুর্ভাবশ্চরমধাতুঃ ॥৯৮—৯৯॥ ভূতগ্রামং চতুর্ব্বিধং

---

ক্রতু, উজ্জ্বলনিয়মা দীক্ষাদেবী, দিক্পতিগণের সহিত দিক্‌সকল, দেবপত্নীগণ, দেবকন্যাগণ ও দেবমাতৃগণ মিলিত হইয়া আগমন করিলেন ॥৯৪—৯৫॥

মহাত্মা পশুপতি বরুণের যজ্ঞে আসিলে দেবপত্নী প্রভৃতিরা সন্তুষ্ট হইলেন। তাঁহাদিগকে দেখিয়া মহাদেবের শুক্র ভূতলে পতিত হইল ॥৯৬॥

তখন সেই শুক্রসংসিক্ত কতকগুলি ধূলি হস্তযুগলদ্বারা ভূমি হইতে গ্রহণ করিয়া তাহা পোষ্যদেব সেই অগ্নিতে নিক্ষেপ করিলেন ॥৯৭॥

তাহার পর যজ্ঞকারী বরুণের সেই যজ্ঞ চলিতে থাকিলে এবং অগ্নি জ্বলিতে লাগিলে সেই স্থানে ব্রহ্মার আবির্ভাব হইল ॥৯৮॥

ভৃগুনন্দন! তৎপরে সেই প্রসিদ্ধ পূষাদেব স্রুবদ্বারা সেই শুক্রের কিছু অংশ গ্রহণ করিয়া মন্ত্রপাঠপূর্বক ঘৃতের ন্যায় হোম করিলেন ॥৯৯॥

---

(৯৭) বিস্পন্দাৎ পাংশূন্—বঙ্গ বর্দ্ধ।

তমসস্তামসা ভাবা ব্যাপি সত্ত্বং তথোভয়ম্ ।
স গুণস্তেজসো নিত্যস্তস্য চাকাশমেব চ ॥১০১॥
সর্ব্বভূতেষু চ তথা সত্ত্বং তেজস্তথোত্তমম্ ।
শুক্রে হুতেঽগ্নৌ তস্মিংস্তু প্রাদুরাসংস্ত্রয়ঃ প্রভো ! ॥১০২॥
পুরুষা বপুষা যুক্তাঃ স্বৈঃ স্বৈঃ প্রসবজৈর্গুণৈঃ ।
ভৃগিত্যেব ভৃগুঃ পূর্ব্বমঙ্গারেভ্যোঽঙ্গিরা ভবৎ ॥১০৩॥

## ভাবতকৌমুদী

তত ইতি। জঙ্গে জাতম্, তৈজসং রজোগুণপ্রধানং ভূতবৃন্দম্ ॥১০০॥

তমস ইতি। তমসঃ শুক্রস্য তমোগুণভাগাৎ, তামসা ভাবাঃ স্থাবরাঃ পদার্থা জাতাঃ; ব্যাপি সত্ত্বং গুণঃ, উভয়ম্ ঋষিদেবাত্মকং প্রাণিগণং জনয়ামাসেতি শেষঃ; তস্য তেজসঃ শুক্রস্য নিত্যঃ স গুণঃ সত্ত্বম্, আকাশঞ্চ জনয়ামাস ॥১০১॥

সর্ব্বেতি। তস্মিন্ শুক্রে অগ্নৌ হুতে সতি তেজস্তেজোময়ং সত্ত্বম্, তথা উভয়ং রজস্তমশ্চ গুণৌ ইতি ত্রয় এব গুণাঃ সর্ব্বভূতেষু তস্মাচ্ছুক্রাজ্জাতেষু সর্ব্বপ্রাণিষু প্রাদুরাসন্ ॥১০২॥

পুরুষা ইতি। স্বৈঃ স্বৈঃ প্রসবজৈঃ কারণজাতৈর্গুণৈঃ সুখ-দুঃখমোহৈর্বপুষা চ যুক্তা পুরুষা দেবমানুষাসুরাঃ প্রাদুরাসন্নিত্যনুবৃত্তিঃ। তথা ভৃক্ অগ্নিজ্বালা পূর্ব্বং ভৃগুর্নাম দেবর্ষিঃ, যজ্ঞস্যাঙ্গারেভ্যশ্চ অঙ্গিরা নাম দেবর্ষিরভবৎ ॥১০৩॥

## ভারতভাবদীপঃ

তত্তেজসস্তস্য ত্রিগুণময়স্য রেতসঃ সম্বন্ধীয়স্তেজোঽংশো রজোঽংশস্তস্মাত্তৈজসং প্রবৃত্তিপ্রধানং জঙ্গমমভূৎ ॥১০০॥ তমসস্তমোঽংশাত্তামসং স্থাবরম্, সত্ত্বাংশস্তু ব্যাপ্তোঽনুগত উভয়েষু সাত্ত্বিকানাং ভাবানাং ধর্ম্মহেতুত্বাদীনাং দর্শনাৎ। স ইতি স সত্ত্বগুণস্তেজসঃ প্রকাশরূপায়া বুদ্ধেঃ স্বরূপমিত্যর্থঃ। বুদ্ধেস্তেজস্ত্বং প্রকাশকত্বসাম্যান্মনোজ্যোতিরিতি মন্ত্রলিঙ্গাচ্চ। তস্য ধীসত্ত্বস্য চ আকাশম্ আকাশাদি কৃৎস্নং বিশ্বস্বরূপং তদ্ধি লব্ধসত্তাত্মকং তদাত্মনা পরিণমত ইতি ভাবঃ ॥১০১॥ তস্মাৎ সর্ব্বেষু ভূতেষু তমোময়েষু জড়েষু শরীরেষু সত্ত্বং প্রকাশ উত্তমং তেজঃ ধর্ম্মপ্রবৃত্তিশ্চ তৎ সর্ব্বং তস্মাদ্বহ্নৌ হুতাৎ প্রজাপতিশুক্রাজ্জজ্ঞিরে ইত্যর্থঃ॥১০২॥ প্রসবজৈঃ কারণজৈর্গুণৈঃ তানেবাহ—ভৃগিতি। ভৃজ্জতি পাবয়তীতি ভৃক্ জ্বালা সাক্ষাজ্জ্বালা ইত্যেব ভৃগু-

তদনন্তর শক্তিশালী সেই শুক্র প্রাণিসমূহ উৎপাদন করিল; সুতরাং মহাদেবের সেই শুক্র হইতে ত্রিভুবনে রজোগুণপ্রধান প্রাণিসমূহ জন্মিল ॥১০০॥

সেই শুক্রের তমোভাগ তইতে তামস স্থাবর পদার্থ উৎপন্ন হইল; ব্যাপক সত্ত্বগুণ, দেবতা ও ঋষি উৎপাদন করিল এবং সেই শুক্রের নিত্য সেই সত্ত্বগুণ আকাশ জন্মাইল ॥১০১॥

প্রভাবশালী রাম ! মহাদেবের সেই শুক্র অগ্নিতে নিক্ষিপ্ত হইলে, তেজোময় সত্ত্বগুণ, রজোগুণ ও তমোগুণ এই তিনটী গুণই সেই শুক্রোৎপন্ন সমস্ত প্রাণীতে প্রাদুর্ভূত হইল ॥১০২॥

অঙ্গারসংশ্রয়াচ্চৈব কবিরিত্যপরোঽভবৎ।
সহ জ্বালাভিরুৎপন্নো ভৃগুস্তস্মাদ্‌ভৃগুঃ স্মৃতঃ ॥১০৪॥
মরীচিভ্যো মরীচিস্তু মারীচঃ কশ্যপো হ্যভূৎ।
অঙ্গারেভ্যোঽঙ্গিরাস্তাত! বালখিল্যাঃ কুশোচ্চয়াৎ ॥১০৫॥
অত্রৈবাত্রেতি চ বিভো! জাতমত্রিং বদন্ত্যপি।
তথা ভস্মব্যপোহেভ্যো ব্রহ্মর্ষিগণসম্মতাঃ ॥১০৬॥
বৈখানসাঃ সমুৎপন্নাস্তপঃশ্রুতগুণেপ্সবঃ।
অশ্রুতোঽস্য সমুৎপন্নাবশ্বিনৌ রূপসম্মতৌ ॥১০৭॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

অঙ্গারেতি। অঙ্গারসংশ্রয়াৎ জ্বলৎকাষ্ঠাশ্রিতাৎ জ্বালাজ্জাতাদ্‌ভৃগোঃ, কবির্নাম অপরঃ পুরুষোঽভবৎ। ভৃগুনাম ব্যুৎপত্তিমাহ সহেতি। ভৃগুর্জ্বালাভিঃ সহ উৎপন্নঃ তস্মাৎ স ভৃগুর্নাম স্মৃতঃ। "ভ্রস্জ পাকে" ইত্যস্য পৃষোদরাদিত্বয়া নিপাতাদ্‌ভৃগুরিতি শেষঃ ॥১০৪॥

মরীচিভ্য ইতি। মরীচির্নাম দেবর্ষিঃ, মরীচিভ্যো যজ্ঞাগ্নিকিরণেভ্যঃ, কশ্যপশ্চ মারীচো মরীচিপুত্রঃ, অঙ্গারেভ্যঃ অঙ্গিরা অভূৎ। বালখিল্যা নাম মুনয়শ্চ কুশোচ্চয়াদভূবন্ ॥১০৫॥

অত্রেতি। অত্রৈব কুশোচ্চয়ে অত্রৈব কুশোচ্চয়ে অন্যোঽপি জায়ত ইতি বদন্ত এব তত্রত্যা তত্রৈব কুশোচ্চয়ে জাতমন্যং দেবর্ষিং অত্রিমপি বদন্তি। তথা ভস্মনাং ব্যপোহেভ্যঃ সমূহেভ্যঃ তপঃ শ্রুতগুণেপ্সবো ব্রহ্মর্ষিগণসম্মতাশ্চ বৈখানসা বনবাসিনো মুনয়ঃ সমুৎপন্নাঃ। তথা অস্য অগ্নিদেবস্য, অশ্রুতো নয়নজলাৎ; রূপেণ সম্মতৌ সর্বপ্রিয়ৌ অশ্বিনৌ অশ্বিনীকুমারৌ সমুৎপন্নৌ ॥১০৬—১০৭॥

ভারতভাবদীপঃ

রিতি নাম ॥১০৩॥ অঙ্গারাশ্রিতা অল্পজ্বালা নির্ধূমাস্তাভ্যঃ কবিরভূদিত্যর্থঃ। ভৃগিতি ব্যাচষ্টে—সহেতি ॥১০৪—১০৫॥ অত্রৈব কুশোচ্চয়ে, অত্র অত্রৈবেতি সম্বন্ধঃ, ব্যপোহেভ্যঃ সমূহেভ্যঃ

---

সুতরাং শরীরসমন্বিত লোকমাত্রই আপন আপন কারণ, সত্ত্বাদি গুণত্রয় হইতে উৎপন্ন সুখদুঃখ ও মোহযুক্ত হইল; আর প্রথমে সেই অগ্নির শিখাই গুণনামক দেবর্ষি হইলেন এবং যজ্ঞাঙ্গার হইতে অঙ্গিরা জন্মিলেন ॥১০৩॥

জ্বলৎকাষ্ঠসংশ্রিত জ্বালাজাত ভৃগু হইতে কবিনামে অপর পুরুষ জন্মগ্রহণ করিলেন এবং ভৃগু অগ্নির জ্বালার সহিত উৎপন্ন হইয়াছিলেন বলিয়া তাঁহার নাম হইয়াছিল 'ভৃগু' ॥১০৪॥

বৎস রাম! দেবর্ষি মরীচি সেই যজ্ঞাগ্নির কিরণ হইতে, কশ্যপ মরীচি হইতে এবং অঙ্গিরা অঙ্গার হইতে জন্মিয়াছিলেন; আর বালখিল্য ঋষিগণ সেই যজ্ঞের কুশসমূহ হইতে উৎপন্ন হইয়াছিলেন ॥১০৫॥

প্রভাবশালী রাম! তখন তত্রত্য লোকেরা 'অত্র অত্র' (এই কুশসমূহে এই

শেষাঃ প্রজানাং পতয়ঃ স্রোতোভ্যস্তস্য জজ্ঞিরে।
ঋষয়ো রোমকূপেভ্যঃ স্বেদাচ্ছন্দো বলাত্মনঃ ॥১০৮॥
এতস্মাৎ কারণাদাহুরগ্নিঃ সর্ব্বাস্তু দেবতাঃ।
ঋষয়ঃ শ্রুতসম্পন্না বেদপ্রামাণ্যদর্শনাৎ ॥১০৯॥
যানি দারুণি নির্য্যাসাস্তে মাসাঃ পক্ষসংজ্ঞিতাঃ।
অহোরাত্রা মুহূর্ত্তাশ্চ পিত্তং জ্যোতিশ্চ দারুণম্ ॥১১০॥
রৌদ্রং লোহিতমিত্যাহুর্লোহিতাৎ কনকং স্মৃতম্।
তন্মৈত্রমিতি বিজ্ঞেয়ং ধূমাচ্চ বসবঃ স্মৃতাঃ ॥১১১॥

ভারতকৌমুদী

শেষা ইতি। স্রোতোভ্য ইন্দ্রিয়প্রবাহেভ্যঃ। স্বেদাৎ ঘর্ম্মাৎ ॥১০৮॥

এতস্মাদিতি। এতস্মাদগ্নেরেব জাতত্বাৎ। বেদপ্রামাণ্যদর্শনাৎ "অগ্নির্বৈ সকলা দেবাঃ" ইতি শ্রুতেঃ প্রামাণ্যজ্ঞানাদাহুরিতি সম্বন্ধঃ ॥১০৯॥

যানীতি। দারুণি যজ্ঞীয়কাষ্ঠানি, যে চ নির্য্যাসা দারুরসাঃ। যচ্চাগ্নেঃ পিত্তং তচ্চ দরুণং জ্যোতিস্তেজো জাতম্ ॥১১০॥

রৌদ্রমিতি। রৌদ্রং তেজঃ, লোহিতম্ অগ্নে রক্তম্, তস্মাচ্চ লোহিতাৎ কনকং সুবর্ণম্ উৎপন্নং স্মৃতম্, তৎ কনকঞ্চ মৈত্রং মিত্রদেবতাকম্, ধূমাচ্চ বসব উৎপন্নাঃ ॥১১১॥

ভারতভাবদীপঃ

॥১০৬॥ অশ্রুতঃ অশ্রুতঃ অশ্রুসকাশাৎ॥১০৭॥ স্রোতোভ্যঃ শ্রোত্রাদীন্দ্রিয়েভ্যঃ, বলাদ্বীর্য্যাৎ ॥১১৮॥

কুশসমূহে জন্মিলেন) এই কথা বিস্ময়বশতঃ বলিতেছিল; এমন সময়ে সেই কুশসমূহেই উৎপন্ন অন্য দেবর্ষিকে 'অত্রি' বলিয়াছিল; আর ব্রহ্মর্ষিগণের প্রিয় এবং তপস্যা, শাস্ত্রজ্ঞান ও দয়াদি গুণাভিলাষী বৈখানসনামক বনবাসী মুনিগণ সেই যজ্ঞের ভস্মরাশি হইতে উৎপন্ন হইয়াছিলেন; তারপর রূপের গুণে সর্ব্বপ্রিয় অশ্বিনীকুমারদ্বয় সেই অগ্নিদেবের নয়নজল হইতে জন্মিয়াছিলেন ॥১০৬—১০৭॥

অবশিষ্ট প্রজাপতিগণ সেই অগ্নিদেবের ইন্দ্রিয় হইতে জন্মিয়াছিলেন, ঋষিরা লোমকূপ হইতে উৎপন্ন হইয়াছিলেন এবং ছন্দ ঘর্ম্ম হইতে ও মনোবল হইতে জন্মিয়াছিল ॥১০৮॥

এই কারণে এবং বেদের প্রামাণ্য দর্শনে মুনিরা বলেন যে, অগ্নিই সমস্ত দেবতা এবং শাস্ত্রজ্ঞানসম্পন্ন সমস্ত ঋষি ॥১০৯॥

সেই যজ্ঞে যে সকল কাষ্ঠ ও বৃক্ষের নির্য্যাস ছিল; সেইগুলিই মাস, পক্ষ এবং অহোরাত্র ও মুহূর্ত্ত হইয়াছিল; আর অগ্নির পিত্ত দারুণ তেজ হইয়া জন্মিয়াছিল ॥১১০॥

অর্চ্চিষো যাশ্চ তে রুদ্রাস্তথাদিত্যা মহাপ্রভাঃ।
উদ্দিষ্টাস্তে তথাঙ্গারা যে ধিষ্ণ্যেষু দিবি স্থিতাঃ ॥১১২॥
আদিকর্ত্তা চ লোকস্য তৎ পরং ব্রহ্ম তদ্ধ্রুবম্।
সর্ব্বকামদমিত্যাহুস্তদ্রহস্যমুবাচ হ ॥১১৩॥
ততোঽব্রবীন্মহাদেবো বরুণঃ পবনাত্মকঃ।
মম সত্রমিদং দিব্যমহং গৃহপতিস্ত্বিহ ॥১১৪॥
ত্রীণি পূর্ব্বাণ্যপত্যানি মম তানি ন সংশয়ঃ।
ইতি জানীত খগমাঃ মম যজ্ঞফলং হি তৎ ॥১১৫॥

## ভারতকৌমুদী

অর্চ্চিষ ইতি। অগ্নের্যাশ্চ অর্চ্চিষঃ শিখাঃ, তে মহাপ্রভা রুদ্রা আদিত্যাশ্চ; তথা যে অঙ্গারাস্তে দিবি গগনে ধিষ্ণ্যেষু তেজঃপদার্থেষু নক্ষত্রাদিরূপেণ স্থিতাঃ ॥১১২॥

আদীতি। ধ্রুবং নিত্যম্। রহস্যং বেদম্ ॥১১৩॥

তত ইতি। সত্রং যজ্ঞঃ, গৃহপতির্যজ্ঞস্বামী ॥১১৪॥

ত্রীণীতি। ত্রীণি ভৃগ্বঙ্গিরঃকবিনামকানি। হে খগমাঃ! গগনচারিণো দেবাঃ! ॥১১৫॥

## ভারতভাবদীপঃ

এতস্মাদগ্নিজন্মাৎ ॥১০৯॥ নির্যাসা দারুগতা লাক্ষাদয়ো বৃক্ষরসাঃ ॥১১০—১১১॥ দিবি স্থিতাঃ

অগ্নির অপর তেজকে লোহিত বলে; সেই লোহিত হইতে সুবর্ণ উৎপন্ন হইয়াছে, সেই সুবর্ণকে মৈত্র বলিয়া জানিবে এবং অগ্নির ধূম হইতে বসুগণ জন্মিয়াছেন ॥১১১॥

অগ্নির যে সকল শিখা ছিল, সেইগুলিই মহাপ্রভাবশালী একাদশ রুদ্র ও দ্বাদশ আদিত্য হইয়াছে; আর সেই যজ্ঞে অন্য যে সকল অঙ্গার ছিল, সেইগুলি আকাশে নক্ষত্রাদিরূপে জ্যোতিষ্ক মধ্যে রহিয়াছে ॥১১২॥

মুনিরা বলেন—যিনি জগতের আদিকর্ত্তা, তিনি পরব্রহ্ম, তিনি নিত্য, তিনি সকলের অভীষ্টদাতা এবং তিনিই বেদ বলিয়াছেন ॥১১৩॥

তাহার পর প্রধান দেবতা ও বায়ুস্বরূপ বরুণ বলিলেন—'আমার এই যজ্ঞ অলৌকিক এবং আমিই ইহার স্বামী' ॥১১৪॥

দেবগণ! পূর্ব্বে যে তিনটী পুত্র জন্মিয়াছে, তাহারা (ভৃগু, অঙ্গিরা ও কবি) আমারই পুত্র এবিষয়ে কোন সন্দেহ নাই; ইহা আপনারা অবগত হউন। কারণ, উহাই আমার এই যজ্ঞের ফল' ॥১১৫॥

অগ্নিরুবাচ।

মদঙ্গেভ্যঃ প্রসূতানি মদাশ্রয়কৃতানি চ।
মমৈব তান্যপত্যানি বরুণো হ্যবশাত্মকঃ ॥১১৬॥
অথাব্রবীল্লোকগুরুর্ব্রহ্মা লোকপিতামহঃ।
মমৈব তান্যপত্যানি মম শুক্রং হুতং হি তৎ ॥১১৭॥
অহং কর্ত্তা হি সত্রস্য হোতা শুক্রস্য চৈব হ।
যস্য বীজং ফলং তস্য শুক্রঞ্চেৎ কারণং মতম্ ॥১১৮॥
ততোঽব্রুবন্ দেবগণাঃ পিতামহমুপেত্য বৈ।
কৃতাঞ্জলিপুটাঃ সর্ব্বে শিরোভিরভিবন্দ্য চ ॥১১৯॥
বয়ঞ্চ ভগবন্! সর্ব্বে জগচ্চ সচরাচরম্।
তবৈব প্রসবাঃ সর্বে তস্মাদগ্নির্বিভাবসুঃ ॥১২০॥
বরুণশ্চেশ্বরো দেবো লভতাং কামমীপ্সিতম্।
নিসর্গাদ্ব্রহ্মণশ্চাপি বরুণো যাদসাং পতিঃ ॥১২১॥ (যুগ্মকম্)

ভাবতকৌমুদী

মদিতি। প্রসূতানি উৎপন্নানি। অবশাত্মকঃ গর্ব্বাদস্থিরচিত্তঃ ॥১১৬॥
অথেতি। তৎ মহাদেবসম্বন্ধি শুক্রং মম প্রেরণয়ৈব হুতম্ ॥১১৭॥
অহমিতি। কর্ত্তা প্রযোজয়িতা, হোতা আহুতিপ্রযোজকঃ ॥১১৮॥
তত ইতি। অভিবন্দ্য নমস্কৃত্য ॥১১৯॥

ভারতভাবদীপঃ

গ্রহতারাদয়ঃ, ধিষ্ণ্যেষু স্থানেষু ॥১১২—১১৪॥ ত্রীণি ভৃগ্বঙ্গিরঃকবিসংজ্ঞানি ॥১১৫॥ অবশ

অগ্নি বলিলেন—'উক্ত তিনটী সন্তান আমার অঙ্গ হইতে উৎপন্ন হইয়াছে এবং বিধাতা উহাদিগকে আমার আশ্রয়েই সৃষ্টি করিয়াছেন: সুতরাং উহারা আমারই পুত্র। বরুণের চিত্ত গর্ব্বে অস্থির হইয়া পড়িয়াছে' ॥১১৬॥

তাহার পর জগতের গুরু ও লোকপিতামহ ব্রহ্মা বলিলেন—'ঐ তিনটী আমারই পুত্র। কারণ, আমার প্ররোচনাতেই পূষা শিবের সেই শুক্র আহুতি দিয়াছিলেন ॥১১৭॥

আমি এই যজ্ঞের প্রবর্ত্তক এবং সেই শুক্র হোমের প্রযোজক অথবা শুক্রকেই যদি প্রাণীর কারণ বলিয়া মনে করা হয়, তাহা হইলে যাঁহার শুক্র, পুত্রও তাঁহারই' ॥১১৮॥

তাহার পর দেবতারা সকলে ব্রহ্মার নিকটে যাইয়া মস্তকদ্বারা নমস্কার করিয়া, কৃতাঞ্জলি হইয়া বলিলেন—॥১১৯॥

জগ্রাহ বৈ ভৃগুং পূর্বমপত্যং সূর্য্যবর্চ্চসম্।
ঈশ্বরোঽঙ্গিরসঞ্চাগ্নেরপত্যার্থমকল্পয়ৎ ॥১২২॥
পিতামহস্ত্বপত্যং বৈ কবিং জগ্রাহ তত্ত্ববিৎ।
তদা স বারুণঃ খ্যাতো ভৃগুঃ প্রসবকর্ম্মবিৎ ॥১২৩॥
আগ্নেয়স্ত্বঙ্গিরাঃ শ্রীমান্ কবির্ব্রাহ্মো মহাযশাঃ।
ভার্গবাঙ্গিরসৌ লোকে লোকসন্তানলক্ষণৌ ॥১২৪॥
এতে হি প্রসবাঃ সর্বে প্রজানাং পতয়স্ত্রয়ঃ।
সর্ব্বং সন্তানমেতেষামিদমিত্যুপধারয় ॥১২৫॥
ভৃগোঽস্তু পুত্রাঃ সপ্তাসন্ সর্বে তুল্যা ভৃগোর্গুণৈঃ।
চ্যবনো বজ্রশীর্ষশ্চ শুচিরৌর্ব্বস্তথৈব চ ॥১২৬॥

ভারতকৌমুদী

বয়মিতি। প্রসবাঃ সন্তানাঃ। ঈশ্বরো জলাধিপতিঃ। ব্রহ্মণো ভবতঃ, নিসর্গাৎ তদ্রূপেণ সৃষ্টিকরণাৎ, যাদসাং জলজন্তূনাম্ ॥১২০—১২১॥

জগ্রাহেতি। ঈশ্বরঃ শিবঃ, অকল্পয়ৎ নিরধারয়ৎ ॥১২২॥

পিতেতি। প্রসবকর্ম্মবিৎ সন্তানকার্য্যজ্ঞঃ, স ভৃগুঃ তদা বারুণো বরুণোদ্ভবঃ খ্যাতঃ ॥১২৩॥

আগ্নেয় ইতি। অগ্নেরপত্যম্ আগ্নেয়ঃ, ব্রহ্মণোঽপত্যং ব্রাহ্মঃ, ভার্গবেতি স্বার্থে অণ্। লোকানাং সন্তানলক্ষণৌ প্রজাজননাৎ বিস্তারহেতূ ॥১২৪॥

এত ইতি। প্রসবা অগ্ন্যাদীনাং পুত্রাঃ। ত্রয়ো ভৃগ্বঙ্গিরঃকবয়ঃ ॥১২৫॥

'ভগবন্! আমরা সকলে এবং স্থাবর-জঙ্গমযুক্ত এই জগৎ এই সকল আপনারই সন্তান; অতএব বিভাবসু অগ্নি এবং জলাধিপতি বরুণদেব অভীষ্ট ফল লাভ করুন। কারণ, আপনার সৃষ্টির নিয়মে বরুণ জলজন্তুগণের অধিপতি হইয়াছেন ॥১২০—১২১॥

মহাদেব প্রথমে সূর্য্যের ন্যায় তেজস্বী ভৃগুকে পুত্ররূপে গ্রহণ করিলেন; পরে অঙ্গিরাকে অগ্নির পুত্র বলিয়া স্থির করিলেন ॥১২২॥

তত্ত্বজ্ঞ ব্রহ্মা কবিকে পুত্ররূপে গ্রহণ করিলেন; আর তখন পুত্রকার্য্যজ্ঞ সেই ভৃগু বারুণ বলিয়া বিখ্যাত হইলেন ॥১২৩॥

শ্রীমান্ অঙ্গিরা অগ্নির পুত্র, মহাযশা কবি ব্রহ্মার পুত্র এবং জগতে ভৃগু ও অঙ্গিরা লোকবিস্তারের কারণ হইলেন ॥১২৪॥

শিব ব্রহ্মা ও অগ্নির পুত্র, এই ভৃগু, কবি ও অঙ্গিরা ইঁহারা তিনজন সকলেই প্রজাপতি নামে বিখ্যাত হইলেন। কারণ, সমস্তই ইঁহাদের সন্তান। রাম! তুমি ইহা অবধারণ কর ॥১২৫॥

শুক্রো বরেণ্যশ্চ বিভুঃ পবনশ্চেতি সপ্ত তে।
ভার্গবা বারুণাঃ সর্বে যেষাং বংশে ভবানপি ॥১২৭॥ (যুগ্মকম্)
অষ্টৌ চাঙ্গিরসঃ পুত্রা বারুণাস্তেঽপ্যুদাহৃতাঃ।
বৃহস্পতিরুতথ্যশ্চ পয়স্যঃ শান্তিরেব চ ॥১২৮॥
ঘোরো বিরূপঃ সংবর্ত্তঃ সুধন্বা চাষ্টমঃ স্মৃতঃ।
এতেঽষ্টৌ বহ্নিজাঃ সর্বে জ্ঞাননিষ্ঠা নিরাময়াঃ ॥১২৯॥
ব্রহ্মণস্তু কবেঃ পুত্রা বারুণাস্তেঽপ্যুদাহৃতাঃ।
অষ্টৌ প্রসবজৈর্যুক্তা গুণৈর্ব্রহ্মবিদঃ শুভাঃ ॥১৩০॥
কবিঃ কাব্যশ্চ ধৃষ্ণুশ্চ বুদ্ধিমানুশনাস্তথা।
ভৃগুশ্চ বিরজাশ্চৈব কাশী চোগ্রশ্চ ধর্ম্মবিৎ ॥১৩১॥
অষ্টৌ কবিসুতা হ্যেতে সর্বমেভির্জ্জগত্ততম্।
প্রজাপতয় এতে হি প্রজাভাগৈরিহ প্রজাঃ ॥১৩২॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

ভৃগোরিতি। শুচিরপ্যেকং নাম। বারুণা বরুণোৎপন্নত্বাৎ ॥১২৬—১২৭॥

অষ্টাবিতি। উতথ্যঃ পয়স্যশ্চ নামদ্বয়ম্। ঘোর ইত্যেব নাম ॥১২৮—১২৯॥

ব্রহ্মণ ইতি। ব্রহ্মণঃ পুত্রস্যেতি শেষঃ, প্রসবজৈঃ পুত্রজাতৈঃ, গুণৈঃ পিতৃভক্ত্যাদিভিঃ ॥১৩০॥

কবিরিতি। বুদ্ধিমানিত্যুশনসো বিশেষণম্। ততং ব্যাপ্তম্। প্রজাভাগৈঃ ব্রহ্মাদিষু সন্তানস্বভাবপ্রকাশৈঃ, প্রজা অপ্যুচ্যন্ত ইতি শেষঃ ॥১৩১—১৩২॥

ভারতভাবদীপঃ

আত্মা চিত্তং যস্য সোঽবশাত্মকঃ ভ্রান্ত ইত্যর্থঃ ॥১১৬—১২৯॥ কবেঃ পুত্রা বারুণা ইত্যনেন

ভৃগুর সাতজন পুত্র ছিল; তাঁহারা সকলেই গুণে ভৃগুর সমান ছিলেন। চ্যবন, বজ্রশীর্ষ, শুচি, ঔর্ব, শুক্র, বরেণ্য এবং ব্যাপী পবন—এই তাঁহারা সাতজন। ভৃগুবংশীয়েরা সকলেই 'বারুণ' বলিয়া বিখ্যাত। রাম! যাঁহাদের বংশে তুমিও জন্মিয়াছ ॥১২৬—১২৭॥

অঙ্গিরার আটজন পুত্র, তাঁহারাও বারুণ বলিয়া কথিত হইয়া থাকেন; বৃহস্পতি, উতথ্য, পয়স্য, শান্তি, ঘোর, বিরূপ, সংবর্ত্ত এবং অষ্টম সুধন্বা—এই আটজন; ইঁহারা সকলে অগ্নিজাত, জ্ঞাননিষ্ঠ ও নিরাময় ॥১২৮—১২৯॥

ব্রহ্মা হইতে উৎপন্ন কবির পুত্রেরাও বারুণ বলিয়া কথিত হইয়া থাকেন। তাঁহারা আটজনই পুত্র গুণযুক্ত, বেদজ্ঞ এবং শুভস্বভাব ॥১৩০॥

কবি, কাব্য, ধৃষ্ণু, বুদ্ধিমান্ উশনা, ভৃগু, বিরজা, কাশী ও ধর্ম্মজ্ঞ উগ্র—এই

এবমঙ্গিরসশ্চৈব কবেশ্চ প্রসবান্বয়ৈঃ।
ভৃগোশ্চ ভৃগুশার্দূল! বংশজৈঃ সততং জগৎ ॥১৩৩॥
বরুণশ্চাদিতো বিপ্র! জগ্রাহ প্রভুরীশ্বরঃ।
কবিং তাত! ভৃগুঞ্চাপি তস্মাত্তৌ বারুণৌ স্মৃতৌ ॥১৩৪॥
জগ্রাহাঙ্গিরসং দেবঃ শিখী তাদ্ধুস্মতাশনঃ।
তস্মাদাঙ্গিরসা জ্ঞেয়া সর্ব্ব এব তদন্বয়াঃ ॥১৩৫॥
ব্রহ্মা পিতামহঃ পূর্বং দেবতাভিঃ প্রসাদিতঃ।
ইমে নঃ সন্তরিষ্যন্তি প্রজাভির্জ্জগতীশ্বরাঃ ॥১৩৬॥
সর্বে প্রজানাং পতয়ঃ সর্বে চাতিতপস্বিনঃ।
ত্বৎপ্রসাদাদিমং লোকং তারয়িষ্যন্তি সাম্প্রতম্ ॥১৩৭॥

---

ভারতকৌমুদী

এবমিতি। প্রসবান্বয়ৈঃ পুত্রবংশৈঃ, জগদ্ব্যাপ্তমিতি শেষঃ ॥১৩৩॥

বরুণ ইতি। আদিতো জগ্রাহ, পরন্তু ব্রহ্মাদয়ো জগৃহুরিতি ভাবঃ ॥১৩৪॥

জগ্রাহেতি। তস্মাদ্বরুণাৎ। তদন্বয়া হুতাশনবংশাঃ। অত্র মরীচ্যাদীনামুৎপত্তৌ পুরাণান্তর-বিরোধঃ অত্রত্য বচনানাং পরস্পরবিরোধশ্চ কল্পান্তরবৃত্তত্বাঙ্গীকারাৎ সমাধেয়ঃ ॥১৩৫॥

ব্রহ্মেতি। প্রসাদিতো বক্ষ্যমাণোক্তিভিঃ সন্তোষিতঃ ॥১৩৬॥

ভারতভাবদীপঃ

স্বীয়ভাগোঽপি কবির্ব্রহ্মণা বরুণায় সমর্পিত ইত্যূন্নেয়ম্ ॥১৩০—১৩৫॥ নোঽস্মান্, সন্তরিষ্যন্তি

---

আটজন কবির পুত্র; এই আটজন কর্ত্তৃক সমগ্র জগৎ ব্যাপ্ত হইয়াছে এবং এই আটজন প্রজাপতিও বটেন এবং প্রজার গুণে প্রজাও বটেন ॥১৩১—১৩২॥

ভৃগুবংশশ্রেষ্ঠ! এইভাবে অঙ্গিরা ও কবির পুত্রগণের বংশে এবং ভৃগুর বংশজাতগণে সর্ব্বদা জগৎ ব্যাপ্ত হইয়াছে ॥১৩৩॥

বৎস ব্রাহ্মণ! প্রভাবশালী ও জলাধিপতি বরুণ প্রথমে কবি ও ভৃগুকে পুত্ররূপে গ্রহণ করিয়াছিলেন। সেই জন্য তাঁহারা 'বারুণ' বলিয়া প্রসিদ্ধ হইয়াছেন ॥১৩৪॥

শিখাশালী অগ্নিদেব বরুণের নিকট হইতে অঙ্গিরাকে পুত্ররূপে গ্রহণ করিয়াছিলেন। সেই জন্য অঙ্গিরার বংশধর সকলকেই অগ্নিবংশ বলিয়া জানিবে ॥১৩৫॥

সেই পূর্ব্বকালে দেবতারা এই সকল কথা বলিয়া পিতামহ ব্রহ্মাকে প্রসন্ন করিয়াছিলেন যে, 'এই জগতের নিয়ন্তরা সন্তানদ্বারা আমাদিগকে দুঃখ হইতে উদ্ধার করিবেন ॥১৩৬॥

তথৈব বংশকর্ত্তারস্তব তেজোবিবর্দ্ধনাঃ।
ভবেয়ুর্বেদবিদুষঃ সর্বে চ কৃতিনস্তথা ॥১৩৮॥
দেবপক্ষচরাঃ সৌম্যাঃ প্রাজাপত্যা মহর্ষয়ঃ।
আপ্নুবন্তি তপশ্চৈব ব্রহ্মচর্য্যং পরং তথা ॥১৩৯॥
সর্বে হি বয়মেতে চ তবৈব প্রসবাঃ প্রভো!।
দেবানাং ব্রাহ্মণানাঞ্চ ত্বং হি কর্ত্তা পিতামহ! ॥১৪০॥
মারীচমাদিতঃ কৃত্বা সর্ব্বে চৈবাথ ভার্গবাঃ।
অপত্যানীহ সম্প্রেক্ষ্য ক্ষময়াম পিতামহ! ॥১৪১॥
তে ত্বনেনৈব রূপেণ প্রজনিষ্যন্তি বৈ প্রজাঃ।
স্থাপয়িষ্যন্তি চাত্মানং যুগাদিনিধনে তথা ॥১৪২॥

ভারতকৌমুদী

সর্ব্ব ইতি। তারয়িষ্যন্তি দুঃখাভিভবাদুদ্ধরিষ্যন্তি ॥১৩৭॥

তথেতি। বেদবিদুষ ইত্যুত্বমার্ষম্, কৃতিনঃ কার্য্যনিপুণাঃ ॥১৩৮॥

দেবেতি। সৌম্যাঃ শান্তমূর্ত্তয়ঃ, প্রাজাপত্যাঃ প্রজাপতিপুত্রাঃ ॥১৩৯॥

সর্ব্ব ইতি। প্রসবাঃ সন্তানাঃ ॥১৪০॥

মারীচমিতি। মারীচং মরীচিপুত্রং কশ্যপম্। ক্ষময়াম পরস্পরং দোষং সহেমহি ॥১৪১॥

ত ইতি। তে মারীচাদয়ঃ, প্রজনিষ্যন্তি প্রজনয়িষ্যন্তি। আত্মানং পরমাত্মরূপং ভবন্তম্, যুগানামাদৌ নিধনে প্রলয়ে চ স্থাপয়িষ্যন্তি ॥১৪২॥

ভারতভাবদীপঃ

সন্তারয়িষ্যন্তি ॥১৩৬—১৩৭॥ বিদুষো বিদ্বাংসঃ ॥১৩৮—১৪০॥ ক্ষময়াম স্বোৎকর্ষার্থম্ অন্যো-ন্যাভিভবায় ন যতামহ ইত্যর্থঃ ॥১৪১॥ তে অনেন ক্ষমাবতা, আদিনিধনে উৎপত্তিপ্রলয়য়োরন্ত-

---

ইঁহারা সকলেই প্রজাপতি এবং সকলেই অতিতপস্বী; সুতরাং ইঁহারা বর্ত্তমান সময়েও আপনার অনুগ্রহে নানা দুঃখ হইতে এই জগৎকে উদ্ধার করিবেন ॥১৩৭॥

এবং ইঁহারা সকলে বংশকর্ত্তা, আপনার তেজবৃদ্ধিকারী, বেদবিদ্বান্ ও সমস্ত কার্য্যে নিপুণ হইবেন ॥১৩৮॥

শান্তমূর্ত্তি ও প্রজাপতি-সন্তান এই মহর্ষিরা দেবগণের পক্ষে থাকিবেন, গুরুতর তপস্যা করিবেন এবং পরম ব্রহ্মচারী হইবেন ॥১৩৯॥

প্রভু! এই আমরা সকলেও আপনারই সন্তান এবং পিতামহ! আপান দেবগণ ও ব্রাহ্মণগণের কর্ত্তা ॥১৪০॥

পিতামহ! কশ্যপপ্রভৃতি ভৃগুবংশীয়গণ পর্য্যন্ত আমরা সকলেই এক আপনার সন্তান—ইহা পর্য্যালোচনা করিয়া পরস্পর ক্ষমা করিব ॥১৪১॥

ইত্যুক্তঃ স তদা তৈস্তু ব্রহ্মা লোকপিতামহঃ।
তথেত্যোবাব্রবীৎ প্রীতস্তেঽপি জগ্মুর্যথাগতম্ ॥১৪৩॥
এবমেতৎ পুরা বৃত্তং তস্য যজ্ঞে মহাত্মনঃ।
দেবশ্রেষ্ঠস্য লোকাদৌ বারুণীং বিভ্রতস্তনুম্ ॥১৪৪॥
অগ্নির্ব্রহ্মা পশুপতিঃ শর্ব্বো রুদ্রঃ প্রজাপতিঃ।
অগ্নেরপত্যমেতদ্বৈ সুবর্ণমিতি ধারণা ॥১৪৫॥
অগ্ন্যভাবে চ কুরুতে বহ্নিস্থানেষু কাঞ্চনম্।
জামদগ্ন্য! প্রমাণজ্ঞো বেদশ্রুতিনিদর্শনাৎ ॥১৪৬॥
কুশস্তম্বে জুহোত্যগ্নিং সুবর্ণে তত্র চ স্থিতে।
বল্মীকস্য বপায়াঞ্চ কর্ণে চাজস্য দক্ষিণে ॥১৪৭॥
শকটোর্ব্ব্যাং পরস্যাপ্সু ব্রাহ্মণস্য করে তথা।
হুতে প্রীতিকরীমৃদ্ধিং ভগবাংস্তত্র মন্যতে ॥১৪৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ইতীতি। তৈর্দ্দেবৈঃ। তথাস্ত্বিতি শেষঃ ॥১৪৩॥
এবমিতি। বৃত্তং জাতম্। দেবশ্রেষ্ঠস্য মহাদেবস্য ॥১৪৪॥
অগ্নিরিতি। ব্রহ্মাদিঃ সর্ব্ব এবাগ্নিরিত্যর্থঃ ॥১৪৫॥
অগ্নীতি। কুরুতে মুনিগণঃ স্থাপয়তি ॥১৪৬॥

ভারতভাবদীপঃ

ব্রালে ॥১৪২—১৪৩॥ দেবশ্রেষ্ঠস্য রুদ্রস্য ॥১৪৪॥ ধারণা নিশ্চয়ঃ ॥১৪৫॥ বেদশ্রুতিরিতি

তাঁহারা সকলেই এইভাবে সন্তান উৎপাদন করিবেন এবং জগতের সৃষ্টি হইতে আরম্ভ করিয়া প্রলয় পর্য্যন্ত পরমাত্মস্বরূপ আপনাকে কর্ত্তৃরূপে স্থাপন করিবেন' ॥১৪২॥

দেবতারা এইরূপ বলিলে, তখন লোকপিতামহ ব্রহ্মা সন্তুষ্ট হইয়া বলিলেন—'তাহাই হউক'। তাহার পর দেবতারা যথাস্থানে চলিয়া গেলেন ॥১৪৩॥

ব্রাহ্মণ! সেই পূর্ব্বকালে জগৎ সৃষ্টির সময়ে বরুণমূর্ত্তিধারী, দেবশ্রেষ্ঠ ও মহাত্মা মহাদেবের যজ্ঞে এইরূপ এই ঘটনা ঘটিয়াছিল ॥১৪৪॥

অগ্নিই ব্রহ্মা, পশুপতি, শর্ব্ব, রুদ্র ও প্রজাপতিস্বরূপ। সেই অগ্নির সন্তানই এই সুবর্ণ—ইহা আমাদের ধারণা ॥১৪৫॥

জমদগ্নিনন্দন! মাণজ্ঞ লোকেরা বেদবিধান দেখিয়া অগ্নির অভাবে অগ্নিস্থানে সুবর্ণ স্থাপন করিয়া থাকেন ॥১৪৬॥

তস্মাদগ্নিপরাঃ সর্বে দেবতা ইতি শুশ্রুম।
ব্রহ্মণো হি প্রসূতোঽগ্নিরগ্নেরপি চ কাঞ্চনম্ ॥১৪৯॥
তস্মাদ্যে বৈ প্রযচ্ছন্তি সুবর্ণং ধর্ম্মদর্শিনঃ।
দেবতাস্তে প্রযচ্ছন্তি সমস্তা ইতি নঃ শ্রুতম্ ॥১৫০॥
তস্য চাতমসো লোকান্ গচ্ছতঃ পরমাং গতিম্।
স্বর্লোকে রাজরাজ্যেন সোঽভিষিচ্যেত ভার্গব! ॥১৫১॥
আদিত্যোদয়সম্প্রাপ্তে বিধিমন্ত্রপুরস্কৃতম্।
দদাতি কাঞ্চনং যো বৈ দুঃস্বপ্নং প্রতিহন্তি সঃ ॥১৫২॥

ভারতকৌমুদী

কুশেতি। তত্র কুশস্তম্বে, বল্মীকস্যোপরি, অজস্য ছাগস্য বপায়াং বশায়াম্, দক্ষিণে কর্ণে চ শকটোর্ব্ব্যাং শকটস্য গমনাগমনভূমৌ পরস্যাপ্সু পরকীয়জলে। ভগবানগ্নিঃ মন্যতে ভবিতুমনুমোদতে ॥১৪৭—১৪৮॥

তস্মাদিতি। দেবতাবিশেষণত্বেঽপি সর্ব ইতি পুংস্ত্বং "শব্দাভিধেয়ে লিঙ্গং স্যাৎ" ইত্যুক্তেঃ ॥১৪৯॥

তস্মাদিতি। শ্রুতং গুরুভ্যঃ শ্রবণমাসীৎ ॥১৫০॥

তস্যেতি। অতমসো নিরন্ধকারান্। রাজরাজ্যেন কুবেররূপেণ ॥১৫১॥

আদিত্যেতি। দুঃস্বপ্নং দুঃস্বপ্নসূচিতমমঙ্গলম্ ॥১৫২॥

ভারতভাবদীপঃ

"অগ্নাবনুগতেঽস্তরা আহুতী হিরণ্য উত্তরাং জুহুয়া"দিতি কল্পকারেণ দর্শিতা ॥১৪৬॥ বল্মীকবপায়াং সান্নায্যমিতি দধিপয়সোঃ সহ হোম উক্তঃ। ব্রাহ্মণপাণ্যজকর্ণদর্ভস্তম্বাপ্সু কাষ্ঠেষ্বিত্যেতানি শ্রুতৌ দৃশ্যন্তে ॥১৪৭॥ শকটোর্ব্বী তু শ্রুত্যন্তরাজ্জ্ঞেয়া, পরস্য তীর্থাদেরপ্সু ॥১৪৮—

কুশগুচ্ছে, কুশগুচ্ছস্থিত সুবর্ণে, উইয়ৈমৃত্তিকায়, ছাগের বশা ও দক্ষিণ কর্ণে, শকট গমনাগমনের ভূমিতে, পরকীয় জলে এবং ব্রাহ্মণের হস্তে মুনিরা অগ্নিতে কর্ত্তব্য হোম করিয়া থাকেন। সেই সকল স্থানে হোম করিলে ভগবান্ অগ্নি হোতার সন্তোষকারিণী সমৃদ্ধি হইবার অনুমতি করেন ॥১৪৭—১৪৮॥

আমরা শুনিয়াছি যে, সেই জন্য সমস্ত দেবতাই অগ্নিস্বরূপ এবং ব্রহ্মা হইতে অগ্নি জন্মিয়াছেন, আবার অগ্নি হইতে সুবর্ণ জন্মিয়াছে ॥১৪৯॥

অতএব যে সকল ধর্ম্মজ্ঞ লোক সুবর্ণ দান করেন, তাঁহারা সমস্ত দেবতাই দান করেন; ইহাও আমাদের শুনা আছে ॥১৫০॥

ভৃগুনন্দন! সেই স্বর্ণদাতা অন্ধকারশূন্য লোকে যাইয়া উত্তম স্থান লাভ করেন এবং দেবতারা তাঁহাকে স্বর্গলোকে কুবেররূপে অভিষিক্ত করিয়া থাকেন ॥১৫১॥

দদাত্যুদিতমাত্রে যস্তস্য পাপ্মা বিধূয়তে।
মধ্যাহ্নে দদতো রুক্মং হন্তি পাপমনাগতম্ ॥১৫৩॥
দদাতি পশ্চিমাং সন্ধ্যাং যঃ সুবর্ণং যতব্রতঃ।
ব্রহ্মবায়্বগ্নিসোমানাং সালোক্যমুপযাতি সঃ ॥১৫৪॥
সেন্দ্রেষু চৈব লোকেষু প্রতিষ্ঠাং বিন্দতে শুভাম্।
ইহ লোকে যশঃ প্রাপ্য শান্তপাপ্মা চ মোদতে ॥১৫৫॥
ততঃ সম্পদ্যতেঽন্যেষু লোকেষ্বপ্রতিমঃ সদা।
অনাবৃতগতিশ্চৈব কামচারো ভবত্যুত ॥১৫৬॥
ন চ ক্ষরতি তেভ্যশ্চ যশশ্চৈবাপ্নুতে মহৎ।
সুবর্ণমক্ষয়ং দত্ত্বা লোকাংশ্চাপ্নোতি পুষ্কলান্ ॥১৫৭॥
যস্তু সংজনয়িত্বাগ্নিমাদিত্যোদয়নং প্রতি।
দদ্যাদ্বৈ ব্রতমুদ্দিশ্য সর্বকামান্ সমশ্নুতে ॥১৫৮॥

ভারতকৌমুদী

দদাতীতি। উদিতমাত্রে সূর্য্যে, বিধূয়তে দানেনৈব বিনাশ্যতে ॥১৫৩॥
দদাতীতি। পশ্চিমাং সন্ধ্যাং প্রাপ্যেতি শেষঃ। সালোক্যং সমানং লোকম্ ॥১৫৪॥
সেন্দ্রেম্বিতি। লোকেষু স্বর্গেষু। শান্তপাপ্মা নষ্টপাপঃ স্বর্ণদাতা ॥১৫৫॥
তত ইতি। অপ্রতিমো নিরুপমঃ, অনাবৃতগতিরনিবারিতগতিঃ ॥১৫৬॥
নেতি। ক্ষরতি ভ্রশ্যতি, তেভ্যো লোকেভ্যঃ। পুষ্কলান্ প্রচুরান্ ॥১৫৭॥

যিনি সূর্য্যোদয়কালে যথাবিধানে মন্ত্রপাঠপূর্ব্বক স্বর্ণদান করেন, তিনি দুঃস্বপ্নসূচিত দোষ নষ্ট করিতে পারেন ॥১৫২॥

যিনি সূর্য্যোদয়মাত্র স্বর্ণদান করেন, তাঁহার পাপ নষ্ট হয়; আর যিনি মধ্যাহ্নকালে স্বর্ণদান করেন, তাঁহার ভবিষ্যৎ পাপ নিবৃত্তি পাইয়া থাকে ॥১৫৩॥

যিনি সংযত হইয়া সন্ধ্যাকালে সুবর্ণ দান করেন, তিনি ব্রহ্মা, বায়ু, অগ্নি ও চন্দ্রের লোক লাভ করিয়া থাকেন ॥১৫৪॥

আর তিনি ইন্দ্রাধিষ্ঠিত লোকে মঙ্গলময় প্রতিষ্ঠাও লাভ করেন এবং ইহলোকে যশ লাভ করিয়া পাপশূন্য হইয়া আমোদ করিতে থাকেন ॥১৫৫॥

মানুষ সেই সুবর্ণদানের ফলে অন্যান্য লোকেও অতুলনীয় হয় এবং সর্ব্বত্র অবারিত গতি ও কামচারী হইয়া থাকে ॥১৫৬॥

মানুষ সুবর্ণ দান করিয়া স্বর্গ হইতে ভ্রষ্ট হয় না, মহাযশ লাভ করে এবং অক্ষয়ভাবে বহু স্বর্গ লাভ করিয়া থাকে ॥১৫৭॥

অগ্নিমিত্যেব তৎ প্রাহুঃ প্রদানঞ্চ সুখাবহম্ ।
যথেষ্টগুণসংবৃত্তং প্রবর্ত্তকমিতি স্মৃতম্ ॥১৫৯॥
এষা সুবর্ণস্যোৎপত্তিঃ কথিতা তে ময়ানঘ ! ।
কার্ত্তিকেয়স্য চ বিভো ! তদ্বিদ্ধি ভৃগুনন্দন ! ॥১৬০॥
কার্ত্তিকেয়স্তু সংবৃদ্ধঃ কালেন মহতা তদা ।
দেবৈঃ সেনাপতিত্বেন বৃতঃ সেন্দ্রৈর্ভৃগূদ্বহ ! ॥১৬১॥

ভারতকৌমুদী

য ইতি। দদ্যাৎ সুবর্ণম্, ব্রতং তদ্দাননিয়মম্ ॥১৫৮॥

অগ্নিমিতি। তৎ সুবর্ণম্। যথেষ্টাঃ পর্য্যাপ্তা গুণা পুণ্যানি সংবৃত্তাঃ সঞ্জাতা যেন তৎ, প্রবর্ত্তকং তস্য দানান্তররোচকঞ্চ ॥১৫৯॥

এষেতি। কার্ত্তিকেয়স্য চ উৎপত্তিরিত্যনুবৃত্তিঃ ॥১৬০॥

কার্ত্তিকেয় ইতি। সংবৃদ্ধো বৃদ্ধিং প্রাপ্তঃ ॥১৬১॥

ভারতভাবদীপঃ

১৫০॥ রাজরাজ্যেন কুবেরত্বেন ॥১৫১—১৫৬॥ তেভ্যো লোকেভ্যো ন চ ক্ষরতি ॥১৫৭॥ অগ্নিং শ্রৌতং স্মার্ত্তং বা সংজনয়িত্বা প্রাতঃ প্রাদুষ্কৃত্য উদয়কালে দদ্যাৎ ॥১৫৮॥ অগ্নিমিতি। অগ্ন্যাদিত্যয়োঃ প্রাদুর্ভূতয়োরন্তরালে কালে সুবর্ণদানম্। ইষ্টেন গুণেন ভুবি দিবি প্রকাশমানেন রূপেণ ময়া স্থেয়মিত্যেবংরূপেণ গুণেন অন্তরালকালেন চ গুণেন সংবৃত্তং সমানং জাতম্; এতচ্চ গুণজ্ঞানং প্রবর্ত্তকম্। অগ্নিজত্বাদ্ধিরণ্যমগ্নিঃ, ইতিশব্দঃ প্রকারার্থঃ। হিরণ্যং পুরস্কৃত্য সায়মুদ্ধরেদিতি সায়মুদ্ধরণকালাতিক্রমে সূর্য্যস্য হিরণ্যপুরস্কারবচনাদ্ধিরণ্যমাদিত্যত্বেনাপি জানীয়াৎ। অতস্তয়োরন্তরালে সুবর্ণং দদত্তাদৃশমেব ফলং প্রাপ্নোতীত্যর্থঃ ॥১৫৯॥ এষেতি। যথা কার্ত্তিকেয়ঃ সর্ব্বদেবানামজেয়ং দৈত্যং নিহতবান্ এবং তৎসোদরং সুবর্ণমপি সর্ব্বেষাং ধর্ম্মাণামজয্যং দুরিতং নাশয়তি লোকঞ্চ তাদৃশং জয়তীত্যর্থঃ ॥১৬০—১৬৬॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥৭৪॥

যে লোক সূর্য্যোদয়কালে হোমের জন্য অগ্নি উৎপাদন করিয়া স্বর্ণদান ব্রত সম্পাদনের উদ্দেশ্যে স্বর্ণদান করে, সে লোক সমস্ত অভীষ্ট লাভ করিয়া থাকে ॥১৫৮॥

মুনিরা স্বর্ণকে অগ্নিই বলেন; সুতরাং সেই স্বর্ণদান সুখজনক, যথেষ্ট পুণ্যোৎপাদক এবং অন্য দানেচ্ছার প্রবর্ত্তক ॥১৫৯॥

নিষ্পাপ প্রভাবশালী ভৃগুনন্দন! এই আমি তোমার নিকট স্বর্ণের ও কার্ত্তিকেয়ের উৎপত্তির কথা বলিলাম; তুমিও তাহা মনে রাখ ॥১৬০॥

ভৃগুবংশশ্রেষ্ঠ! কার্ত্তিক বহুকালের পরে বৃদ্ধি লাভ করিলেন; তখন ইন্দ্রপ্রভৃতি দেবতারা তাঁহাকে দেবসেনাপতিরূপে বরণ করিলেন ॥১৬১॥

জঘান তারকং চাপি দৈত্যমন্যাংস্তথাসুরান্।
ত্রিদশেন্দ্রাজ্ঞয়া ব্রহ্মল্লোঁকানাং হিতকাম্যয়া ॥১৬২॥
সুবর্ণদানে চ ময়া কথিতাস্তে গুণা বিভো!।
তস্মাৎ সুবর্ণং বিপ্রেভ্যঃ প্রযচ্ছ দদতাংবর! ॥১৬৩॥

ভীষ্ম উবাচ।

ইত্যুক্তঃ স বশিষ্ঠেন জামদগ্ন্যঃ প্রতাপবান্।
দদৌ সুবর্ণং বিপ্রেভ্যো ব্যমুচ্যত চ কিল্বিষাৎ ॥১৬৪॥
এতত্তে সর্ব্বমাখ্যাতং সুবর্ণস্য মহীপতে!।
প্রদানস্য ফলঞ্চৈব জন্ম চাস্য যুধিষ্ঠির! ॥১৬৫॥
তস্মাত্ত্বমপি বিপ্রেভ্যঃ প্রযচ্ছ কনকং বহু।
দদৎ সুবর্ণং নৃপতে! কিল্বিষাদ্বিপ্রমোক্ষ্যসি ॥১৬৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন পর্ব্বণি দানধর্ম্মে সুবর্ণোৎপত্তৌ চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

জঘানেতি। ত্রিদশেন্দ্রস্য দেবরাজস্য আজ্ঞয়া ॥১৬২॥
সুবর্ণেতি। গুণাঃ ফলানি। প্রযচ্ছ বিতর ॥১৬৩॥
ইতীতি। কিল্বিষাৎ নিরপরাধক্ষত্রিয়বধপাপাৎ ॥১৬৪॥
এতদিতি। অস্য সুবর্ণস্য জন্ম উৎপত্তিশ্চ ॥১৬৫॥
তস্মাদিতি। তস্মাৎ সুবর্ণদানে ফলাতিরেকাৎ ॥১৬৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

ব্রাহ্মণ! সেই কার্ত্তিক দেবসেনাপতি হইয়া, দেবরাজের আদেশে এবং জগতের হিতকামনায় তারকাসুরকে ও অন্যান্য অসুরকে বধ করেন ॥১৬২॥

প্রভাবশালী দাতৃশ্রেষ্ঠ! আমি তোমার নিকট স্বর্ণদানের গুণ বলিলাম; অতএব তুমি ব্রাহ্মণগণকে স্বর্ণ দান কর' ॥১৬৩॥

ভীষ্ম বলিলেন—'বশিষ্ঠ এইরূপ বলিলে প্রতাপশালী পরশুরাম ব্রাহ্মণগণকে স্বর্ণ দান করিলেন এবং নিরপরাধ ক্ষত্রিয়বধের পাপ হইতে মুক্ত হইলেন ॥১৬৪॥

রাজা যুধিষ্ঠির! এই আমি তোমার নিকটে স্বর্ণদানের ফল এবং স্বর্ণের উৎপত্তির বিষয় সমস্ত বলিলাম ॥১৬৫॥

* '…পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ'—বঙ্গ বৰ্দ্ধ, '…দ্বাত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ'—নি।

# পঞ্চসপ্ততিতমোঽধ্যায়ঃ।

—:※:—

যুধিষ্ঠির উবাচ।

উক্তাঃ পিতামহেনেহ সুবর্ণস্য বিধানতঃ।
বিস্তরেণ প্রদানস্য যে গুণাঃ শ্রুতিলক্ষণাঃ ॥১॥
যত্তু কারণমুৎপত্তেঃ সুবর্ণস্য প্রকীর্ত্তিতম্।
স কথং তারকঃ প্রাপ্তো নিধনং তদ্‌ব্রবীহি মে ॥২॥
উক্তং স দৈবতানাং হি অবধ্য ইতি পার্থিব!।
কথং তস্যাভবন্মৃত্যুর্ব্বিস্তরেণ প্রকীর্ত্তয় ॥৩॥
এতদিচ্ছাম্যহং শ্রোতুং ত্বত্তঃ কুরুকুলোদ্বহ!।
কাৎ্স্ন্যেন তারকবধং পরং কৌতূহলং হি মে ॥৪॥

---

ভারতকৌমুদী

উক্তা ইতি। শ্রুতির্ব্বেদ এব লক্ষণং প্রদর্শিকা যেষাং তে ॥১॥
যদিতি। সুবর্ণস্য উৎপত্তের্যত্তু কারণং তদপি প্রকীর্ত্তিতম্। তারকো নামাসুরঃ ॥২॥
উক্তমিতি। উক্তং ভবতৈব, স তারকঃ ॥৩॥
এতদিতি। অতএব কাৎর্স্ন্যেন সাকল্যেন তারকবধং কীর্ত্তয়েতি শেষঃ ॥৪॥

---

অতএব রাজা! তুমিও ব্রাহ্মণগণকে প্রচুর স্বর্ণদান কর; সেরূপ স্বর্ণ-দান করিয়া তুমিও নিরপরাধ বিপক্ষ বধের পাপ হইতে মুক্ত হইবে' ॥১৬৬॥

—:※:—

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! সুবর্ণদানের যে সকল গুণ বেদে কথিত হইয়াছে, সে সমস্তই আপনি বিস্তরক্রমে ও যথাবিধানে এখন বলিলেন ॥১॥

এবং সুবর্ণের উৎপত্তির যে কারণ, তাহাও আপনি বলিয়াছেন; কিন্তু সেই তারকাসুর কিপ্রকারে নিধন প্রাপ্ত হইল, তাহা আপনি এখন আমার নিকট বলুন ॥২॥

ক্ষত্রিয়শ্রেষ্ঠ! আপনিই বলিয়াছেন যে, তারকাসুর দেবগণের অবধ্য; তবে তাহার মৃত্যু কিপ্রকারে হইল, তাহা বিস্তরক্রমে বলুন ॥৩॥

কুরুকুলশ্রেষ্ঠ! আমি আপনার নিকট ইহা শুনিতে ইচ্ছা করি; আমার অত্যন্ত কৌতূহল জন্মিয়াছে; অতএব আপনি তারকাসুরের সমস্ত বধ-বৃত্তান্ত বলুন' ॥৪॥

ভীষ্ম উবাচ।

বিপন্নকৃত্যা রাজেন্দ্র! দেবতা ঋষয়স্তথা।
কৃত্তিকাশ্চোদয়ামাসুরপত্যভরণায় বৈ ॥৫॥
ন দেবতানাং কাচিদ্ধি সমর্থা জাতবেদসঃ।
এতা হি শক্তাস্তং গর্ভং সন্ধারয়িতুমোজসা ॥৬॥
ষণ্ণাং তাসাং ততঃ প্রীতঃ পাবকো গর্ভধারণাৎ।
স্বেন তেজোবিসর্গেণ বীর্য্যেণ পরমেণ চ ॥৭॥
তাস্তু ষট্ কৃত্তিকা গর্ভং পুপূষুর্জ্জাতবেদসঃ।
ষট্সু বর্ত্মসু তেজোঽগ্নেঃ সকলং নিহিতং প্রভো! ॥৮॥

ভারতকৌমুদী

বিপন্নেতি। বিপন্নং গঙ্গয়া গর্ভত্যাগেন ব্যাহতং কৃত্যং কর্ত্তব্যং যেষাং তে, কৃত্তিকা তদাখ্যানি নক্ষত্রাণি অপত্যস্য তস্য গর্ভস্য ভরণায় পোষণায় চোদয়ামাসুর্নিযোজয়ামাসুঃ ॥৫॥

নেতি। দেবতানাং মধ্যে কাচিৎ স্ত্রী জাতবেদসো বহ্নেস্তেজঃ সন্ধারয়িতুং ন সমর্থাঃ। কিন্তু এতাঃ কৃত্তিকা ওজসা তং গর্ভং সংধারয়িতুং শক্তাঃ। অতএব তাশ্চোদয়ামাসুরিতি ভাবঃ ॥৬॥

ষণ্ণামিতি। তেজসো বিসর্গেণ নিধানেন তদ্রূপগর্ভধারণাদিত্যর্থঃ ॥৭॥

তা ইতি। বর্ত্মসু যোনিপথেষু, নিহিতম্ অগ্নিনৈব স্থাপিতম্ ॥৮॥

ভারতভাবদীপঃ

উক্তা ইতি। শ্রুতির্ব্বেদো লক্ষণং জ্ঞাপকং যেষাং তে শ্রুতিলক্ষণাঃ শ্রুত্যুক্তা ইত্যর্থঃ ॥১—৪॥ বিপন্নং কৃত্যং যেষাং তে গঙ্গয়া গর্ভে ত্যক্তে সতি নষ্টকার্য্যাঃ ॥৫॥ চোদয়ামাসুরিত্যত্র হেতুমাহ—নেতি। গর্ভং সন্ধারয়িতুমিত্যপকৃষ্যতে পূর্ব্বার্দ্ধেঽপি ॥৬॥ প্রীতস্তাভির্গর্ভধারণরূপেণ

ভীষ্ম বলিলেন—'রাজশ্রেষ্ঠ! গঙ্গা সেই গর্ভ ত্যাগ করিলে দেবগণ ও ঋষিগণের কর্ত্তব্য ব্যাহত হইয়া গিয়াছিল; সুতরাং তাঁহারা কৃত্তিকানক্ষত্রদিগকে সেই গর্ভ পোষণ করিবার জন্য নিযুক্ত করিয়াছিলেন ॥৫॥

কারণ, দেবতাদের মধ্যে কোন দেবীই অগ্নির তেজ ধারণ করিতে সমর্থ ছিলেন না; কিন্তু এই কৃত্তিকারা আপন আপন শক্তির গুণে সেই গর্ভ ধারণ করিতে সমর্থ ছিলেন ॥৬॥

তাহার পর নিজের তেজ স্থাপন এবং পরম বীর্য্য সমর্পণ হইলে এই উভয় মিলিত গর্ভ ধারণ করায়, অগ্নি সেই ষট্‌কৃত্তিকার উপরে সন্তুষ্ট হইলেন ॥৭॥

রাজা! সেই ষট্‌কৃত্তিকা অগ্নিনিহিত গর্ভ পোষণ করিতে লাগিলেন; অগ্নির সমস্ত তেজ ষট্‌কৃত্তিকার ছয়টী যোনিপথে নিহিত হইয়াছিল ॥৮॥

ততস্তা বৰ্দ্ধমানস্য কুমারস্য মহাত্মনঃ।
তেজসাভিপরীতাঙ্গ্যো ন ক্বচিচ্ছর্ম্ম লেভিরে ॥৯॥
ততস্তেজঃপরীতাঙ্গ্যঃ সর্বাঃ কাল উপস্থিতে।
সমং গর্ভং সুষুবিরে কৃত্তিকাস্তং নরর্ষভ ! ॥১০॥
ততস্তং ষড়ধিষ্ঠানং গর্ভমেকত্বমাগতম্।
পৃথিবী প্রতিজগ্রাহ কার্ত্তস্বরসমীপতঃ ॥১১॥
স গর্ভো দিব্যসংস্থানো দীপ্তিমান্ পাবকপ্রভঃ।
দিব্যং শরবণং প্রাপ্য ববৃধে প্রিয়দর্শনঃ ॥১২॥
দদৃশুঃ কৃত্তিকাস্তং তু বালমর্কসমদ্যুতিম্।
জাতস্নেহাচ্চ সৌহার্দ্দাৎ পুপুষুঃ স্তন্যবিস্রবৈঃ ॥১৩॥
অভবৎ কার্ত্তিকেয়ঃ স ত্রৈলোক্যে সচরাচরে।
স্কন্নত্বাৎ স্কন্দতাং প্রাপ্তো গুহাবাসাদ্গুহোঽভবৎ ॥১৪॥

ভারতকৌমুদী

তত ইতি। অভিপরীতাঙ্গ্যো ব্যাপ্তগাত্র্যঃ, শর্ম্ম সুখম্ ॥৯॥

তত ইতি। সমং যুগপৎ, সুষুবিরে প্রসূতবত্যঃ ॥১০॥

তত ইতি। ষট্ অধিষ্ঠানানি আশ্রয়া যস্য তম্; একত্বমাগতং দেবত্বপ্রভাবাৎ। কার্ত্তস্বর-সমীপতঃ স্বর্ণসমীপে ॥১১॥

স ইতি। দিব্যসংস্থানঃ অলৌকিকাবয়বঃ ॥১২॥

দদৃশুরিতি। বালং শিশুম্। স্তন্যবিস্রবৈঃ স্তনজাতদুগ্ধৈঃ ॥১৩॥

কুমারনাম্নাং হেতুনাহ অভবদিতি। কৃত্তিকানামপত্যমিতি কার্ত্তিকেয়ঃ। স্কন্নত্বাৎ তেজসঃ স্খলিতত্বাৎ ॥১৪॥

তাহার পর সেই কৃত্তিকারা বৰ্দ্ধমান মহাবল কুমারের তেজে ব্যাপ্ত দেহ হইয়া কোন সময়েই শান্তি পাইতে লাগিলেন না ॥৯॥

নরশ্রেষ্ঠ! তদনন্তর সেই তেজে ব্যাপ্তদেহা কৃত্তিকারা সকলেই কাল উপস্থিত হইলে একদাই সেই গর্ভ প্রসব করিলেন ॥১০॥

তৎপরে ভিন্ন ভিন্ন ছয়টী স্থানে স্থিত সেই গর্ভ দেবপ্রভাবে এক হইয়া গেল; তখন পৃথিবী স্বর্ণের নিকটে সেই গর্ভ গ্রহণ করিলেন ॥১১॥

ক্রমে মনোহরাঙ্গ, দীপ্তিমান্, অগ্নিদ্যুতি ও প্রিয়দর্শন সেই গর্ভ স্বর্গীয় শর-নামক তৃণের বনে উপস্থিত হইয়া বৃদ্ধি পাইতে লাগিল ॥১২॥

তখন কৃত্তিকারা সূর্য্যের তুল্য তেজস্বী সেই বালকটীকে দেখিলেন এবং স্নেহ ও সৌহার্দ্দ্যবশতঃ স্তন্য দুগ্ধদ্বারা তাহাকে পোষণ করিতে লাগিলেন ॥১৩॥

ততো দেবাস্ত্রয়স্ত্রিংশদ্দিশশ্চ সদিগীশ্বরাঃ।
রুদ্রো ধাতা চ বিষ্ণুশ্চ যমঃ পূষার্য্যমা ভগঃ ॥১৫॥
অংশো মিত্রশ্চ সাধ্যাশ্চ বাসবো বসবোঽশ্বিনৌ।
আপো বায়ুর্নভশ্চন্দ্রো নক্ষত্রাণি গ্রহা রবিঃ ॥১৬॥
পৃথগ্‌ভূতানি চান্যানি যানি দেবার্পণানি বৈ।
আজগ্মুস্তেঽদ্ভুতং দ্রষ্টুং কুমারং জ্বলনাত্মজম্ ॥১৭॥ (বিশেষকম্)
ঋষয়স্তুষ্টুবুশ্চৈব গন্ধর্ব্বাশ্চ জগুস্তথা।
ষড়াননং কুমারন্তু দ্বিষড়ক্ষং দ্বিজপ্রিয়ম্ ॥১৮॥
পীনাংসং দ্বাদশভুজং পাবকাদিত্যবর্চ্চসম্।
শয়ানং শরগুল্মস্থং দৃষ্ট্বা দেবা সহর্ষিভিঃ ॥১৯॥
লেভিরে পরমং হর্ষং মেনিরে চাসুরং হতম্।
ততো দেবাঃ প্রিয়াণ্যস্য সর্ব্ব এব সমাহরন্ ॥২০॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

তত ইতি। দিগীশ্বরৈর্দিক্‌পালৈঃ সহেতি তাঃ। পূষাভগশ্চ দেববিশেষৌ। অংশোঽপি দেববিশেষঃ। আপো জলম্, তদ্দেবতা বরুণ ইত্যর্থঃ। অন্যানি দৈবতানি, যানি, দেবেভ্যঃ অর্প্যন্তে যৈস্তানি দেবার্পণানি ঋগ্‌যজুঃসামানি। জ্বলনাত্মজমগ্নিপুত্রম্ ॥১৫—১৭॥

ঋষয় ইতি। দ্বিষট্ দ্বাদশ অক্ষীণি নয়নানি যস্য তম্ ॥১৮॥

ভারতভাবদীপঃ

তদ্রেতঃ পীত্বা ঘোঢ়া গর্ভে ধৃতে সতীতি শেষঃ ॥৭॥ বর্ত্মস্বু গর্ভগমনমার্গেষু যোনিম্বিত্যর্থঃ ১৬॥ দেবেভ্যোঽর্প্যন্তে যৈস্তানি ঋগ্‌যজুঃসামানি মূর্ত্তিমন্তি দেবার্পণানি ॥১৭—৩৫॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥৭৫॥

এইভাবে সেই বালক কৃত্তিকাগণের পুত্র বলিয়া সচরাচর ত্রিভুবনে 'কার্ত্তিকেয়', স্কন্ন (স্খলিত) বলিয়া 'স্কন্দ' এবং সুমেরুপর্ব্বতের গুহায় বাস করিয়াছিল বলিয়া 'গুহ' নাম ধারণ করিয়াছিল ॥১৪॥

তাহার পর তেত্রিশ দেবতা, দিক্‌পালগণের সহিত দিক্‌সকল, রুদ্র, ধাতা, বিষ্ণু, যম, পূষা, অর্য্যমা, ভগ, অংশ, মিত্র, সাধ্যগণ, ইন্দ্র, বসুগণ, অশ্বিনীকুমারদ্বয়, বরুণ, বায়ু, আকাশ, চন্দ্র, নক্ষত্রগণ, গ্রহগণ, রবি, অন্যান্য দেবতা এবং যে সকল বেদ সেই ঋক্, যজু ও সাম—ইঁহারা সেই অদ্ভুত অগ্নিপুত্র কুমারকে দেখিবার জন্য আগমন করিলেন ॥১৫—১৭॥

ক্রমে ঋষিরা সেই ষড়ানন ও দ্বাদশ নয়ন ব্রাহ্মণপ্রিয় কুমারের স্তব করিতে লাগিলেন এবং গন্ধর্ব্বেরা গান করিতে থাকিল ॥১৮॥

ক্রীড়তঃ ক্রীড়নীয়ানি দদুঃ পক্ষিগণাংশ্চ হ।
সুপর্ণোঽস্য দদৌ পুত্রং ময়ূরং চিত্রবর্হিণম্ ॥২১॥
রাক্ষসাশ্চ দদুস্তস্মৈ বরাহমহিষাবুভৌ।
কুক্কুটং চাগ্নিসঙ্কাশং প্রদদাবরুণঃ স্বয়ম্ ॥২২॥
চন্দ্রমাঃ প্রদদৌ মেষমাদিত্যো রুচিরাং প্রভাম্।
গবাং মাতা চ গা দেবী দদৌ শতসহস্রশঃ ॥২৩॥
ছাগমগ্নিগুর্ণোপেতমিলা পুষ্পফলং বহু।
সুধন্বা শকটং চৈব রথং চামিতকূবরম্ ॥২৪॥
বরুণো বারুণান্ দিব্যান্ সগজান্ প্রদদৌ শুভান্।
সিংহান্ সুরেন্দ্রো ব্যাঘ্রাংশ্চ দ্বিপানন্যাংশ্চ পক্ষিণঃ ॥২৫॥

---

ভারতকৌমুদী

পীনেতি। পীনাংসং স্থূলস্কন্ধম্। অসুরং তারকম্ ॥১৯—২০॥

ক্রীড়ত ইতি। ক্রীড়তঃ খেলতঃ কুমারস্য, ক্রীড়্যতেভিরিতি ক্রীড়নীয়ানি কন্দুকাদীনি, দদুর্দ্দেবাঃ। সুপর্ণো গরুড়ঃ, চিত্রবর্হিণং বিচিত্রপুচ্ছম্ ॥২১॥

রাক্ষসা ইতি। অগ্নিসঙ্কাশমগ্নিবর্ণম্, অরুণঃ সূর্য্যসারথিঃ ॥২২॥

চন্দ্রমা ইতি। দেবী সুরভিঃ শতসহস্রশো গা দদৌ ॥২৩॥

ছাগমিতি। ইলা তদাখ্যা দেবী। অমিতকূবরং কূবরাখ্যবহুদারুযুতং দদৌ ॥২৪॥

বরুণ ইতি। বারুণান্ বিমানান্। দ্বিপান্ গজান্ ॥২৫॥

---

স্থূল স্কন্ধ, দ্বাদশ বাহু এবং অগ্নি ও সূর্য্যের ন্যায় তেজস্বী শরস্তম্বে শয়িত সেই বালকটীকে দেখিয়া দেবগণ ও ঋষিগণ অত্যন্ত আনন্দলাভ করিলেন এবং তারকাসুরকে নিহত বলিয়া ভাবিলেন। তাহার পর দেবতারা সকলে সেই বালকটীর সমস্ত প্রিয় বস্তু আনয়ন করিলেন ॥১৯—২০॥

কুমার খেলা করিতেন; সুতরাং দেবতারা তাঁহাকে বহুতর খেলার দ্রব্য ও পক্ষী দান করিলেন এবং গরুড় কুমারকে নিজ পুত্র বিচিত্রপুচ্ছ একটী ময়ূর দিলেন ॥২১॥

রাক্ষসেরা তাঁহাকে শূকর ও মহিষ দান করিল, আর সূর্য্যের সারথি অরুণ অগ্নিবর্ণ একটী কুক্কুট দিলেন ॥২২॥

চন্দ্র একটী মেষ দিলেন, সূর্য্য সুন্দর প্রভা দান করিলেন এবং গোমাতা সুরভিদেবী শতসহস্র গো বিতরণ করিলেন ॥২৩॥

অগ্নি একটী গুণবান্ ছাগ, ইলা বহুতর পুষ্প ও ফল এবং সুধন্বা বহু কূবর-যুক্ত একখানি রথ ও শকট দান করিলেন ॥২৪॥

শ্বাপদাংশ্চ বহূন্ ঘোরাংশ্ছত্রাণি বিবিধানি চ।
রাক্ষসাঃ সুরসঙ্ঘাশ্চ অনুজগ্মুস্তমীশ্বরম্ ॥২৬॥
বর্দ্ধমানস্তু তং দৃষ্ট্বা প্রার্থয়ামাস তারকঃ।
উপায়ৈর্বহুভির্হন্তুং নাশকচ্চাপি তং বিভুম্ ॥২৭॥
সৈনাপত্যেন তং দেবাঃ পূজয়িত্বা গুহালয়ম্।
শশংসুর্ব্বিপ্রকারং তং তস্মৈ তারককারিতম্ ॥২৮॥
স বিবৃদ্ধো মহাবীর্য্যো দেবসেনাপতিঃ প্রভুঃ।
জঘানামোঘয়া শক্ত্যা দানবং তারকং গুহঃ ॥২৯॥
তেন তস্মিন্ কুমারেণ ক্রীড়তা নিহতেঽসুরে।
সুরেন্দ্রঃ স্থাপিতো রাজ্যে দেবানাং পুনরীশ্বরঃ ॥৩০॥

---

ভারতকৌমুদী

শ্বাপদানিতি। শ্বাপদান্ হিংস্রান্ ভল্লূকাদীন্, সুরেন্দ্রঃ প্রদদাবিত্যনুবৃত্তিঃ। ঈশ্বরং প্রভাবসম্পন্নম্ ॥২৬॥

বর্দ্ধমানমিতি। প্রার্থয়ামাস ইয়েষ। বিভুং প্রভাববন্তম্ ॥২৭॥

সেনেতি। সৈনাপত্যেন দেবসেনাপতিত্বদানেন, গুহালয়ং গুহনামাশ্রয়ম্। বিপ্রকারমত্যাচারম্ ॥২৮॥

স ইতি। অমোঘয়া অব্যর্থয়া, শক্ত্যা তদাখ্যেনাস্ত্রেণ ॥২৯॥

তেনেতি। ক্রীড়তা খেলতেব। ঈশ্বরঃ শক্তিমান্ ॥৩০॥

---

বরুণ হস্তিসমন্বিত শুভসূচক অলৌকিক বহুতর বিমান দান করিলেন আর দেবরাজ অনেক সিংহ, ব্যাঘ্র, অন্য হস্তী ও পক্ষী বিতরণ করিলেন ॥২৫॥

এবং দেবরাজ ভয়ঙ্কর বহুতর অন্য হিংস্র জন্তু ও নানাবিধ ছত্র সমর্পণ করিলেন। তাহার পর দেবগণ ও রাক্ষসগণ সেই শক্তিশালী কুমারের অনুসরণ করিতে থাকিলেন ॥২৬॥

কুমার ক্রমে বৃদ্ধি পাইতেছেন দেখিয়া তারকাসুর বহুবিধ উপায়ে তাঁহাকে বধ করিবার ইচ্ছা করিল; কিন্তু কুমার অসাধারণ শক্তিশালী বলিয়া তাঁহাকে বধ করিতে সমর্থ হইল না ॥২৭॥

ক্রমে দেবগণ, দেবসেনাপতির পদ প্রদানপূর্ব্বক কুমারকে সম্মানিত করিয়া তারকাসুরকৃত অত্যাচার সকল তাঁহার নিকট বলিলেন ॥২৮॥

তাহার পর বৃদ্ধিপ্রাপ্ত, মহাবীর ও শক্তিশালী দেবসেনাপতি কার্ত্তিক অব্যর্থ শক্তিদ্বারা তারকাসুরকে বধ করিলেন ॥২৯॥

